বন্ধনান্যপি বহুনি, সন্তি চেতঃ প্রেমরজ্জু বিনিবন্ধন মন্যৎ।
কাষ্ঠভেদ নিপুণোহি ষড়ঙ্ঘির্নিষ্ক্রিয়ো ভবতি পঙ্কজবদ্ধঃ॥

তারপর বড়পাতর গোঁহাই বলিলেন, "রামেশ্বর ন্যায়ালঙ্কার ভট্টাচার্য্য, উদয়নারায়ণ বিশ্বাস, স্বর্গ মহারাজা বলিতেছেন যে তোমরা আজ বাসায় গিয়া বিশ্রাম কর, অন্য দিন নিজ দেশে যাইও।" এই বলিয়া দূতদিগকে তাহাদের বাসায় পাঠাইয়া দিলেন। মহারাজ ও অন্দরে গেলেন।

স্বর্গদেব ত্রিপুরার রাজাকে যে পত্র লিখিলেন তাহা এইঃ— স্বস্তি বারিবাহ প্রতিমানুপমকরাজস্য কেশরিগণ্ডগল মৈরেয়ধার পঙ্কিল মহীমণ্ডল মত্ত মাতঙ্গ দশন দারিত সমুচ্ছলদপারকূপার তরঙ্গ বলদোর্দ্দণ্ডাখণ্ড কোদণ্ড নিঃসরচ্চণ্ড কাণ্ডখণ্ডখণ্ডীকৃতারি মৌক্তিকান্ত গত্যার সত্যাব তিরস্কৃত বাত তুঙ্গ তুরঙ্গখুরক্ষোদন ধূলি ধূসরতাচ্ছাদিত তুহিনকরাকারাঙ্কুশ সপ্তবিবরভিত্বর ব্রধ্নানন্ত নিতান্ত বিদ্রাবিতাসিততি বিদ্ধাস্থিবৈরিবামলোচনা লোচনানবরত পতিতাম্বু সম্ভাবিত গগণরণচরবিসদ পলাশ বারিদতারকাচকোর-কালীকলতকীর্ত্তি ব্রততীকুসুম কুমুদিনী কান্ত কমনীয়কপালিক পাল তুলারুচি পরিণত প্রতাপ তপন তাপিতামিতাশান্ত বিনিকায নিরবধি মনি হেমাদি বিতরণ পূরিত বিশ্বম্ভরাম্ভরার্থিচয় শ্রীশ্রীযুত রত্নমাণিক্য দেব রাজবর শ্রীমদ্গিরীন্দ্র নন্দিনী পদসুধাংশু চন্দ্রিকা পিপৎস্বচেতঃ চকোরেষু। স্বকীয় স্বস্তস্থাবেদিকেয়ং পত্রী নিতরাং বরীবরীতিস্ম শ্রীমতামতিশয়িত শিবতমমনুঘস্রমাসাস্মহেতরাং অস্মদাকলিত বিষয়বৃন্দেষু শ্রেয়সমবেব্যত যূয়ং প্রেম্না ভবাদৃশ প্রাপিতাপসর্প সমর্পিত পত্র্যা বয়ং যাদৃশ শাতপাত্র্য-ক্রিয়ামহে তদধিগময়িতুং গীর্ব্বাণগুরোর্গীরপ্যলং সমাগত পত্র্যাবয়োঃ সান্দ্রপ্রমোদোহজনি শ্রীমদ্ভবাদৃশান্ স্বানুরূপতয়োরীকূর্ম্মঃ এতদবধি যথা পরস্পর প্রণিধী সর্পণাপসর্পণে সম্বিধায়োভয়স্যান্তর-মাহ্লাদয়িষ্যত তত্র বয়মানন্দপাত্রী করিষ্যামহে মৎপ্রস্থাপিতাপসর্প শ্রীরত্নকন্দলী শর্ম্মার্জ্জুনদাসৌ সর্ব্বমাবেদয়িষ্যতঃ ক্ষেমাখ্যায়িকা পত্রী সন্দধতি কিয়চ্চ স্বকীয়ত্বেনোরীকৃত্যা-লঙ্করণীয়েতি কৃতং পল্লবিতেন। উভয়োস্তুল্য সম্বন্ধে সুযোধন কিরীটিনোঃ।

ধনঞ্জয়মগাৎ কৃষ্ণঃ প্রীতিরেবাম্বিধা ভবেৎ। পীযুষস্যন্দিভানুক্রমনিকৃত জনিশ্বাস নেত্রাক্ষসূত্র ক্রৌঞ্চ প্রাণাপহন্ত্রানন রজনী মনি প্রাপ্ত সঙ্কেত শাকে। নির্ঘ্যাৰ্য্যম্নি ঘস্রংকতিচিদিষুতি থাবুর্জ্জমাসেহমলাখ্যে পক্ষে সন্দেশবাচাং প্রকটিত বিতরা পত্রিকেয়ং ব্যলেখি। ১৬৩৩ মাস কার্ত্তিক শুক্লপক্ষ পঞ্চমী তিথি।

স্বর্গদেব ত্রিপুরার রাজা রত্নমাণিক্যের জন্য যে উপঢৌকন দিয়াছিলেন তাহার ফিরিস্তি ঃ—সোনার কাজ করা চাকু চারিটি, রূপার কাজকরা চাকু চারিটি, ধপদানী দুইটি, পকড়া খড়্গ চারিটি, শুক চামর চারিটি, কৃষ্ণ চামর চারিটি এবং হাতীর দাঁতের তৈয়ারী গা আচরা একখানা।

এক ভিন্ন পত্রে লেখা ছিল : রঙ্গিন গুটী দেওয়া নরা কাপড় একটি, নরা কাপড় সাদা একটি, নরা কাপড় সবুজ রংয়ের একটি, লাল রং একমন চারি সের, ফুলতোলা আতলঙ্গ একটি, সবুজ রংয়ের আতলঙ্গ একটি, লাল ও সাদা রংয়ের আতলঙ্গ একটি, সাদা রং এবং কাল রং একমন, সোনালী ওড়না দুইটি, সোনালী পাগড়ি দুইটি, সোনালী পটুকা দুইটি, সোনালী জামার কাপড় একখানা, কাল রংয়ের বড় বড় ফুল দেওয়া বড় কাপড় একটি, লালফুল দেওয়া বড় কাপড় একটি, দশ হাত লম্বা চিকন টুকরা কাপড় চৌদ্দ খানা, চিকন সিয়া মশারি একটি, সোনার পাথর খচিত কৌটা একটি, কলগা একটি, ডুগ্‌ডুগী একটি, কর্ণফুল একজোড়া, সোনার ফুল বসান ডগ্‌ডগী একটি, ত্রিপুরার রাজার জন্য এই সমস্ত উপঢৌকন দেওয়া হইল। ত্রিপুরা রাজার নিকট রুদ্রসিংহের গোপনীয় পত্রটিতে এইরূপ লেখা ছিল—

স্বস্তি নিস্তুল নিরন্তরামিত দান মান সম্মান মানিতানেক নিবৃতস্থ জনগণ গীয়মান যশোরাকাহিমকর ধবলীকৃতাম্বর নিরম্বরকোশ করবীর মত্তমাতঙ্গ নিকায় প্রতিম বিপক্ষ বহুবিদ্রাবনজনুবীর মহিলানয়ন নির্ঝচ্ছদম্বু নিকর প্রতাপ তপন তাপ তিরোভূত তিমিরততি স্বজন পদ চতুষ্পদীকৃত ধর্ম্ম ধর্ম্মাবতার জনি পবিত্রীকৃত বিশ্বম্ভর শ্রী৷ শ্রীযুত রত্ন মাণিক্যদেব রাজবরেষু লেখনম্। রহস্য পত্রমিদং—

সমাচার এই যে জনশ্রুতিতে জানা যায় যে মোগলের বিরুদ্ধ আচরণে বেদোক্ত ধর্মরক্ষা পাইতেছে না। এইজন্য যদি উহার প্রতিকারের জন্য আপনার ইচ্ছা থাকে তবে আপনার সঙ্গে যে যে বড়লোকের হৃদ্যতা আছে তাহাদের সঙ্গে আলোচনা করিয়া তাহাদের সামর্থ ও শক্তির বিবরণ বিশদভাবে আমার নিকটে লিখিবেন। সমস্ত লোকই ঈশ্বরের অধীন তথাপি নিজের দেশে অপরে যাহাতে বিনা পরাজয়ে অন্যায় কাজ না করিতে পারে এবং যাহাতে নিজেই ঐ কার্য্যের বাধা দিতে পারা যায় তজ্জন্য সচেষ্ট থাকিবেন। বাকি সমাচার শ্রীরত্নকন্দলী ও অর্জ্জুন দাসের মুখে অবগত হইবেন। অধিক আর বলিবার প্রয়োজন কি, ইতি। শকাব্দ ১৬৩৩, মাস কার্ত্তিক, তারিখ ৫। ত্রিপুরা রাজার জন্য স্বর্গদেবের এই পত্রটি গোপনে একটি চুঙ্গার মধ্যে ভরিয়া দেওয়া হইয়াছিল।

## ষষ্ঠ অধ্যায়

### ত্রিপুরার দূতগণের বিদায় গ্রহণ

তারপর ত্রিপুরা রাজার দূতগণকে বিদায় দেওয়ার জন্য পূর্ব্বের ন্যায় সভা করিয়া বড়বড়ুয়া দূতগণকে তথায় আনাইলেন। তাহারা পূর্ব্বের মত আসিয়া বড়বড়ুয়ার ঘরে বসিলেন। তারপর বড়বড়ুয়া বলিলেন—"রামেশ্বর ন্যায়ালঙ্কার ভট্টাচার্য্য, উদয়নারায়ণ বিশ্বাস, স্বর্গদেব রাজা তোমাদিগকে বিদায় দিয়াছেন, অদ্য আমিও তোমাদিগকে বিদায় দিলাম। রাজা রত্নমাণিক্যের পত্রে যে সব কথা লেখা আছে তাহার উত্তর আমাদের পত্রে দেওয়া হইয়াছে। মুখেও তোমরা বলিও যে স্বর্গদেব রাজার

সঙ্গে রাজা রত্নমাণিক্যের যে প্রীতির বন্ধনটি হইয়াছে তাহা যেন হ্রাস না হয় এবং তিনিও যেন তদ্রূপ ব্যবস্থা অবলম্বন করেন।" আরও বলিলেন যে,—"বড়লোকের ভালবাসা অন্তরের আর সাধারণ লোকের ভালবাসা বাক্যদ্বারা হয়। যাহাতে একমনে এই প্রীতির বন্ধনটি রক্ষা হয় তোমরা সেইরূপ করিও।" সেই সময়ে দূতগণ বলিলেন,—

"স্বর্গদেব, ইশ্বরী যেন এইরূপই করেন।"

বড়বড়ুয়া বলিলেন, "রামেশ্বর ন্যায়ালঙ্কার, উদয়নারায়ণ বিশ্বাস, অনেকদিন হইল তোমরা আসিয়াছ। স্বর্গ মহারাজ শিকার করিবার জন্য এবং কৌতুক আনন্দ করিবার জন্য গিয়াছিলেন, আমিও সময়মত তাঁহাকে তোমাদের কথা জানাইতে পারি নাই। পরে তোমরা বলিলে যে বর্ষাকালে তোমরা যাইতে পারিবে না। এইরূপে তোমাদের যাইতে বিলম্ব হইয়া গেল। এখন স্বর্গ মহারাজ উপঢৌকন ও পত্র দিয়া ত্রিপুরায় দূত পাঠাইয়াছেন। আমি ঐ দূতগণকে শীঘ্রই বিদায় দিতেছি।" তখন ত্রিপুরার দূতেরা বলিলেন,—"স্বর্গদেব, বলিবার দায়িত্ব আমাদের, আপনি যেরূপ বলিলেন আমরা সেইরূপেই বলিব।" তারপর পূর্ব্বের ন্যায় দূতগণকে ফুল চন্দন, পান-সুপারি দেওয়াইলেন। তখন বড়বড়ুয়া বলিলেন,—"রামেশ্বর ন্যায়ালঙ্কার, উদয়নারায়ণ বিশ্বাস, এখন তোমরা বাসায় গিয়া বিশ্রাম কর, অন্যদিন নিজ দেশে রওনা হইও।" তারপর অপর দিনের ন্যায় দূতগণ বাসায় ফিরিয়া আসিলেন।

বড়বড়ুয়া ত্রিপুরার রাজার নিকটে যে পত্র দিয়াছিলেন তাহা এই—স্বস্তি রত্নাকর তরঙ্গরঙ্গ তুঙ্গ তুরঙ্গখুর ক্ষোদন দন্তুর ধরামণ্ডলোত্থরজো রাজ্যমানাম্বরপূরণ বারিবাহনিকায় প্রতিম মত্তমাতঙ্গমদোদ্দাল মজ্জন্মধুব্রতান-বরত ক্ষরন্মৈরেয়ধারা দ্রবীকৃত দিগন্তরাল প্রতিঘস্র বিধিয়মান মণি হেমাদি-দান সন্তান সন্তার্পিতাগণননিবৃদ্ধ সজ্জনগণ গীয়মান শরদিন্দু সুন্দর যশস্তিরস্কৃত রাধেয়াদিবদান্যবন্ধ চিরসঞ্চিত কীর্ত্তি তারক শ্রীশ্রীযুত রত্নমাণিক্য দেব রাজবরেষু। সগৌরবপূর্ব্বক লেখনং বিজ্ঞাপনঞ্চ। প্রথমে লিখি যে

শ্রীযুতের পরম উন্নতি সর্ব্বদা কামনা করিয়া এই কুশল পত্র দিতেছে। দ্বিতীয় এই যে শ্রীযুত কৃপা পূর্ব্বক যে পত্র দিয়াছেন তাহার পাঠ শুনিয়া অত্যন্ত আনন্দিত হইলাম। ইচ্ছা করি এইরূপ পত্র ব্যবহার সর্ব্বদা হইতে থাকে এবং স্বর্গদেব মহারাজার সহিত শ্রীযুতের প্রীতি বাড়িতে থাকে। বাকি সমাচার আমাদের দূত শ্রীরঙ্গকন্দলী শর্ম্মা ও শ্রীঅর্জ্জুন দাস সাক্ষাতের গোচরে আনিবে। অধিক কি লিখিব, ইতি। শকাব্দ ১৬৩৩, মাস কার্ত্তিক, তারিখ ৫। এই পত্রখানা বড়বড়ুয়া ত্রিপুরা রাজাকে দেবার জন্য দিলেন। ত্রিপুরা রাজার জন্য বড়বড়ুয়া যে উপঢৌকন দিয়াছিলেন তাহার ফিরিস্তি—সোনার বড় কৌটা একটি এবং নবা কাপড় দুইটি।

ত্রিপুরা রাজার দূতগণকে স্বর্গদেব যে পুরস্কার দিলেন তাহার ফিরিস্তি কাঠি দেওয়া সোনার কর্ণফুল দুই জোড়া, চাবি নালের [illegible] দুই জোড়া, চিকন আতলশের জামা দুইটি, সোনালী পাগড়ি দুইটি, রূপালী চেলে দুইটি, সোনালী পটুকা দুইটি, ঢেঁকেরী ভুনি দুইটি এবং টাকা ৪০০। রামেশ্বর ন্যায়ালঙ্কারকে সোনা ২২ তোলা এবং উদয়নারায়ণকে সোনা ১৮ তোলা দিলেন। যদুনন্দন বৈদ্যকে দিলেন সোনার গুচ্ছ দেওয়া কান ফুল এক জোড়া, দুই ভাঁজকরা ফুল তোলা বড় কাপড় একটি, রঙ্গিন পাগড়ি একটি, সূতী জামা একটি, পাট কাপড় একটি, মজা ভুনি একটি, সোনা দশ তোলা, টাকা ১৮০। দৈত্য সিংহ, গোবিন্দ ঢেকিবাই, নাপিত বৈকুণ্ঠ এবং শঙ্কর এই চারিজনকে দিলেন সোনার অন্তী চারি জোড়া, বড় কাপড় চারিটি, সূতী জামা চারিটি, রঙ্গিন পাগড়ি চারিটি পটুকা চারিটি এবং মজা ভুনি চারটি। দুইজন দৈত্য সিংহকে দিলেন রূপা ১৬০ তোলা এবং দুইজন নাপিতকে দিলেন ১১০ টাকা, ত্রিপুরার দূতগণের সঙ্গের চারিজন চাকরকে দিলেন—বড় কাপড় চারিটি, বড় ভুনি চারিটি, পাগড়ি চারিটি এবং ৯২ টাকা।

বড়বড়ুয়া ত্রিপুরার দূতগণকে যে পুরস্কার দিলেন তাহার ফিরিস্তি—সূতী চিকন কাপড়ের জামা দুইটি, [illegible] টি, পটুকা দুইটি, বড়

ফুল দেওযা বড় কাপড দুইটি, ভুনি দুইটি এবং অন্তী দুইটি। রামেশ্বর ন্যায়ালঙ্কাবকে দিলেন ৪৫ টাকা এবং উদযনাবায়ণকে দিলেন ৩৫ টাকা, দুইজন দৈতং সিংহকে ৮ টাকা এবং দুইজন নাপিতকে দিলেন ৬ টাকা। যদুনন্দন বৈদ্যকে দিলেন ৬ টাকা এবং চারিজন চাকরের জন্য দিলেন মোট ৮ টাকা। এইরূপে পুবস্কাব দিযা বডবড়ুযা ত্রিপুরাব দূতগণকে পাঠাইতে মনস্থিব কবিযা আমাদিগকে জিজ্ঞাসা করিলেন, "ত্রিপুরার দূতগণকে পাঠাইবাব সম্পর্কে ত্রিপুবা বাজাব সঙ্গে কে কে কথা-বার্ত্তা বলিয়া তাহাদিগকে পাঠাইযাছিলেন।" আমবা বলিলাম "ত্রিপুরা রাজার ভাই ঘনশ্যাম ঠাকুব এবং কবি পণ্ডিত নাবাণ মিলিয়া বাজাব সঙ্গে কথাবার্ত্তা বলিযা তাহাদেব দূত পাঠাইযাছেন। তখন বড়বড়ুযা ঘনশ্যাম ঠাকুরের জন্য সোনা ৮ তোলা এবং একটি নবা কাপড এবং কবি পণ্ডিত নারাণের জন্য সোনা ৪ তোলা দিলেন। পবে আমাদের দূতেবা অর্থাৎ আমবা ঘনশ্যাম ঠাকুব বাজা হইলে পব এই ৮ তোলা সোনা ও নরা কাপড়খানা তাঁহাকে দিযা সাক্ষাৎ কবিযাছিলাম।

## সপ্তম অধ্যায়

## ত্রিপুরার দূতগণের দুর্গোৎসব দর্শন

ত্রিপুবার দূতগণের বিদায দেওয়া হইয়া গেলে পর দুর্গোৎসবের কাল আসিল। তখন মহারাজ বড়বড়ুয়াকে দিয়া তাহাদিগকে জিজ্ঞাসা করিলেন যে "তাহারা সেখানের দুর্গাপূজা দেখিতে ইচ্ছা করে কিনা। তাহা ছাড়া, বিষ্ণু ও শিবের মূর্ত্তি আছে, সেই স্থান তাহারা দেখিতে চায় কিনা।" এই

কথা শুনিয়া ত্রিপুরার দূতগণ বলিলেন, "বড়বড়ুয়া নবাবের অনুগ্রহে যদি আমরা ঈশ্বর দর্শন করিতে পাই ; ঠাকুরাণী দর্শন করিতে পাই তবে আমাদের পরম ভাগ্য বলিতে হইবে।" দূতগণ এইরূপ বলিলে অষ্টমীর দিনে তাহাদিগকে আনিতে আদেশ হইল। সেইদিন আমাদের দূতেরা ত্রিপুরার দূতগণকে আনিয়া বড়মন্দিরে প্রণাম করাইল। পরে সূর্য্য, গণেশ ও নারায়ণ এই তিন দেবতার মন্দিরে তাহাদিগকে প্রণাম করাইল। মহাদেবের মন্দিরে আসিয়া মহাদেবকে প্রণাম করাইল এবং নরসিংহ গোঁসাইকেও প্রণাম করাইল। তারপর দুর্গাদেবীর ঘরের দিকে আনিয়া দু'াদেবীকে প্রণাম করাইল। পত্রিকাঘরে আনিয়া মহামায়া দেবীকে প্রণাম কবাইল। সেই সময়ে মহারাজ দুর্গাপূজার জায়গায় গিয়া দুর্গাদেবীকে প্রণাম কবিয়া আসিয়া নাট-মন্দিরের বিশিষ্ট স্থানে বসিলেন। মহারাজ যাওযার সমযে ত্রিপুরার দূতগণকে আড়াল করিয়া রাখা হইল। তারপর মহারাজ বসিলে পর তাহাদিগকে পত্রিকাঘরের সম্মুখের ঘরটিতে বসান হইল।

মহারাজের সম্মুখে দেশী-বিদেশী গুণীগণ গান করিতেছিলেন। দেশী-বিদেশী পণ্ডিত ব্রাহ্মণগণ মহারাজের দেওয়া পুরস্কারের জিনিসপত্র পরিধান করিয়া মহারাজকে আশীর্ব্বাদ করিয়া সভায় বসিলেন। তারপর মহারাজ বড়বড়ুয়ার মারফত রত্নকন্দলীকে ত্রিপুরার দূতগণের নিকট পাঠাইয়া জিজ্ঞাসা করিলেন "মহারাজের অভিপ্রায় আমাদের এ জায়গার পণ্ডিত ব্রাহ্মণের সঙ্গে রামেশ্বর স্তায় অলঙ্কারের বিচার হউক, রামেশ্বরই বা এ বিষয়ে কি বলে ?" তখন রামেশ্বর স্তায়ালঙ্কার বলিলেন, "মহারাজের এই সভা সাক্ষাৎ ইন্দ্রের সভা, এই সভার পণ্ডিত বৃহস্পতি, এই সভায় বাক্‌যুদ্ধ করিবার যোগ্যতা আমার নাই, তথাপি মহারাজের যখন আদেশ হইয়াছে, আমি যাহা জানি পরীক্ষা দিব।" মহারাজকে এই কথা জানাইলে মহারাজ কতক্ষণ থাকিয়া উঠিলেন। পরে এক সময়ে মহারাজ দেশী-বিদেশী পণ্ডিত ব্রাহ্মণদিগকে আনাইলেন, ত্রিপুরার ঐ দুইজন দূতদিগকেও আনাইলেন এবং জয়গোপালের সঙ্গে রামেশ্বর স্তায়ালঙ্কারের তর্কযুদ্ধ করাইলেন।

তারপর মহারাজ নিজেই বলিলেন,—"রামেশ্বর ন্যায়ালঙ্কার ভট্টাচার্য্য দূত হিসাবে এখানে আসিয়াছে, পণ্ডিত-ব্রাহ্মণ হিসাবে নয়। যদি পণ্ডিত-ব্রাহ্মণ হিসাবে এখানে আসিত তবেই শুধু এরূপ তর্কযুদ্ধ হওয়া উচিত। এখন একটু আমোদ করা গেল মাত্র।" এই কথা বলিয়া মহারাজ উঠিয়া আসিলেন এবং ত্রিপুরার দূতগণকে তাহাদের বাসায় লইয়া যাওয়া হইল। তারপর আমাদের দুইজন দূতকে মহারাজ পুরস্কার দিলেন, যথা--কাঠি দেওয়া সোনার কর্ণফুল, আতলশ্চের জামা, রুপালী পটুকা, সোনালী বড় পাগড়ি, ঢেঁকেরী ভুনি, দুই ভাঁজকরা ফুলতোলা বড় কাপড় এবং ৪০ টাকা। আমাদের সঙ্গে ত্রিপুরায় যাইবার জন্য গোঁহাইদের লোক মোট ৩৪ জন দেওয়া হইল, তন্মধ্যে রত্নকন্দলীর সঙ্গে ১৮ জন এবং অর্জ্জুনের সঙ্গে ১৬ জন যাওয়া স্থির হইল। এই লোকদিগকে জনপ্রতি ৩ টাকা করিয়া দেওয়া হইল।

## অষ্টম অধ্যায়

### ত্রিপুরায় যাওয়ার পথে যেখানে যাহা আছে তাহার বিবরণ

কার্ত্তিক মাসের তিন দিন থাকিতে এক সোমবারে ত্রিপুরার দূতগণের সহিত আমরা ত্রিপুরা দেশ অভিমুখে রওনা হইলাম। আমাদের ভটীয়াপাড়ার বাসা হইতে নামডাঙ্গায় গিয়া নৌকায় উঠিয়া আমরা সাতদিনে রহায় পৌঁছিলাম। সেখানে তিন দিন থাকিয়া পুনঃ সেখান হইতে রওনা হইয়া পাঁচ দিনে ডেমেরায় আসিলাম। এখানে আসিয়া আমরা নৌকা ছাড়িয়া দিলাম। ডেমেরায় একদিন থাকিয়া পুনরায় রওনা হইয়া এগার

দিনে খাছপুরে পৌঁছিলাম। সেখানে কাছাড়ী রাজা আমাদিগের থাকিবার স্থান ও খাওয়ার জিনিষপত্র দিলেন। কাছাড়ী রাজা ত্রিপুরার দূতগণকে দরবারে সংবর্দ্ধনা করিলেন এবং পরে বিদায় দিলেন; কিন্তু ত্রিপুরা রাজার জন্য পত্র বা উপঢৌকন কিছুই দিলেন না। ত্রিপুরার দুইজন দূতকে কাপাস সুতার দোপাটা কাপড় দুইখানি এবং পাগড়ি দুইটি দিলেন। খাছপুরে উনিশ দিন থাকিবার পর বড়বড়ুয়ার একজন পেয়াদা সঙ্গে দিয়া আমাদের সঙ্গে যে সলালের লোক গিয়াছিল তাহাদিগকে ফেরত পাঠাইয়া দেওয়া হইল। কাছাড়ী রাজা আমাদের সঙ্গে নৌকা ও লোক দিলেন এবং পেয়াদাও একজন দিলেন। বড়বড়ুয়ার পেয়াদা একজন এবং রহার চকীয়াল বড়া একজন—এই দুইজন আমাদের সঙ্গে চলিল। খাছপুর হইতে অনুমান ছয় দণ্ড কালের পথ গিয়া উদারবনে মথুরা নদীতে নৌকায় উঠিয়া সেই দিনেই আমরা বরাক নদীতে পড়িলাম। এই জায়গা হইতে বরাক নদী দিয়া উজাইয়া গিয়া চারদিনে লক্ষীপুরে পৌঁছিলাম।

সেই জায়গায় দুইদিন থাকিয়া সেখান হইতে রওনা হইয়া পাঁচদিনে কাছার ও ত্রিপুরার সীমানা রুপিনী নদীর মুখ পাইলাম। সেখানে কোনও লোক বাস করে না। সেখানে নদীর দুই ধারে পর্ব্বত। রুপিনী নদীর মুখ হইতে তিন দিনে আসিয়া ত্রিপুরা রাজার অধীনস্থ রাংরুং এ উপস্থিত হইলাম। সেখানে বরাক নদীর দুই ধারে পর্ব্বত আছে। সেই পর্ব্বতে আমাদের দেশের নাগা, ডফলাদের মত লোকেরা বাস করে; তাহাদিগকে লোকে কুকি বলে। সেখানে অনুমান তিনশত লোক আছে। তাহাদের অস্ত্র তীর, ধনুক, ঢাল এবং নাগা যাঠি। তাহাদের উপরে কর্ত্তৃত্ব দিয়া ত্রিপুরার রাজা তাহাদেরই একজনকে সর্দ্দার করিয়া দিয়াছেন; এই সর্দ্দারকে লোকে হালামছা বলে। আমাদের দেশের নাগাদের মধ্যে খুনবাউ নাগারা যেমন ঠিক সেই প্রকার। ঐ হালামছার অধীনে গালিম একজন, গাবোর একজন, ছাপিয়া একজন এবং দলৈ একজন থাকে। তাহাদের খাওয়া পরা নাগাদের মতন; তাহারা গরু খায় না। সেই জায়গায় ত্রিপুরা

রাজার একজন লস্কর থাকে ; তাহাকে ত্রিপুরা রাজার তরফ হইতে পাঠাইয়া দেওয়া হয়। এই লস্করেরা মাঝে মাঝে বদলী হয়। এই স্থানে পাওয়া যায়—গবয়, হাতীর দাঁত, গোলমরিচ, সুপারি, পান, ধান, কাওন, তরমুজ, কুমড়া, কচু, আদা, যুটি, কদলী, বেগুন এবং তুলা। এখানে কাছাড়ী ও মেখলী দেশের লোক আসিয়া জিনিসপত্র কেনা বেচা করে। কাছাড়ী লোকেরা আনে—ছাগল হাঁস, মুরগী, শুটকী, চাউল, লবণ, তৈল, গুড়, তামাক পাতা ও শুকনা সুপারি। মেখলী দেশ হইতে আসে—সোনা, কাঁসার থালা কলস ও খেস্ কাপড়, রাজাকে দেওয়ার জন্য মেখলীরা যত্ন করিয়া ঘোড়াও আনে। ত্রিপুরা দেশ হইতে আসে – পিতল, নুন, তৈল, গুড়, তামাক-পাতা, শুকনা সুপারি এবং শুটকী। রাংকুং এ এই সমস্ত জিনিস আনিয়া লোকেরা কেনা বেচা করে। রাংকঙ্গীয়াদের ত্রিপুরা রাজাকে প্রতি বৎসর দিতে হয়—ঘোড়া একটি, সোনা, হাতীর দাঁত, থালা, গোলমরিচ, খেস্ কাপড়, কার্পাস এবং গবয়। বেচা কেনা করার জন্য কাছাড়ী রাজাকে প্রতি বৎসর দিতে হয়—গবয় একটি।

সেখান হইতে মেখলী দেশের সীমানা দুই প্রহরের রাস্তা মাত্র দূরে। এই পথে আইনূল পর্ব্বত পড়ে ; সেখানে মেখলী জাতির লোকেরা বাস করে। আমরা রাংকুং এ আসিয়া চূড়ামণি বড়ুয়ার দেখা পাইলাম। চূড়ামণিকে ত্রিপুরার রাজা পূর্ব্বেই সেখানে পাঠাইয়া দিয়াছিলেন। সে আসিয়া বরাক নদীর পাড়ে আমাদের জন্য একটি ঘর বানাইয়া উহা সাজাইয়া রাখিয়াছিল। চূড়ামণির সঙ্গে রাংকুং এর লোকেরা আসিয়া একত্র হইল। তাহারা আমাদিগের থাকিবার স্থান ও খাওয়ার বন্দোবস্ত করিয়া দিল। সেখান হইতে কাছাড়ী রাজার নৌকা ও লোকজন ফেরত পাঠাইয়া দেওয়া হইল। বড়বড়ুয়ার পেয়াদা ও চকীয়ালবড়াকেও ফেরত পাঠাইয়া দেওয়া হইল। সেখানে আমরা এগার দিন রহিলাম। সেখানের লোকেরা আমাদিগকে বোঝা বহিবার জন্য লোক দিল। ত্রিপুরার দূতগণকে এবং আমাদের দুইজনকে মাচায় তুলিয়া বহিয়া লইয়া যাইবার জন্য লোক দিল।

সর্ব্বমোট তাহারা আমাদিগকে একশত চল্লিশজন লোক দিয়াছিল। সেখান হইতে রওনা হইয়া আমরা চার দিনে রুপিনী পাড়ায় পোঁছিলাম। রুপিনী পাড়া হইতে রাংরুঙ্গীয়াদের লোক ফিরিয়া আসিল। এবার এখানের লোকেরা আমাদের মালপত্র বহিয়া লইয়া আমাদের সঙ্গে চলিল। তাহারা আমাদের খাওয়াম ও থাকার বন্দোবস্তও কবিয়া দিল। এই জায়গার লোকেরা রাংরুঙ্গীয়াদের মতন কুকি বটে। —এই জায়গার লোকদের উপর ক্ষমতা দিয়া ত্রিপুরার রাজা একজন ত্রিপুর কে সর্দ্দার করিয়া বসাইযাছেন, লোকে তাহাকে মুনশী বলে।

রাংরুং হইতে ত্রিপুরা রাজার রাজধানী পর্য্যন্ত পর্ব্বত রহিযাছে। এই পর্ব্বতে লোকদের বাড়িতে রাংরুঙ্গীয়াদের মতন সকল দ্রব্যই জন্মে কিন্তু পান সুপারি জন্মে না। রুপিনী পাড়ায় আমরা বার দিন বাস করিলাম। সেখানে তৈজলপাড়া নামে একটি জায়গা আছে; সেখানের লোকেরা আসিয়া এখানের লোকদেব সঙ্গে একত্র হইয়া আমাদিগকে পূর্বের মতন লইয়া চলিল। রুপিনী পাড়া হইতে আমরা চার দিনে ছারঠাং নদীর পাড়ে পোঁছিলাম; সেখানে কুম্‌জাং নামে একটি পাড়া আছে, এবার সেই পাড়ার লোকেরা আসিয়া আমাদিগকে লইয়া চলিল এবং তৈজল পাড়ার লোকেরা ফিরিয়া গেল। ছারঠাং নদীর পর হইতে দক্ষিণ দিকে আর নির্দ্দিষ্ট দখলকারী হইয়া থাকা লোক নাই, সাধারণ গ্রামবাসী মাত্র বাস করে। আমরা কুমজাং পাড়ায় আট দিন বাস করিলাম এবং পরে সেখান হইতে রওনা হইয়া ছয়দিনে ছাইরাংচুকে পোঁছিলাম। রাংরুং হইতে ছাইরাংচুকের সীমা পর্য্যন্ত যে সমস্ত লোক বাস করে তাহাদিগকে কুকি বলে। রুপিনী পাড়া, তৈজল পাড়া, কুমজাং এবং ছাইরাংচুক্—এই চার জায়গার লোকেরা ত্রিপুরা রাজাকে প্রতি বৎসর —হাতীর দাঁত, গবয়, খেস্ কাপড়, গোল মরিচ এবং কার্পাস দেয়। ছাইরাংচুকে আমরা বার দিন রহিলাম। সেখানে দেওগাং নামে একটি নদী আছে। ঐ নদীতে বাঁশের ভেলা বাঁধিয়া তাহাতে উঠিয়া আমরা ভাটীতে

নামিয়া আসিলাম এবং পরে মনু নদী দিয়া উজাইয়া এবং রাস্তায় একরাত্রি বাস করিয়া আমরা কের্পায় উপস্থিত হইলাম।

কের্পা হইতে আরম্ভ করিয়া রাজধানীর নিকট পর্য্যন্ত যে সকল লোক বাস করে তাহাদিগকে ত্রিপুরা বলে। তাহারা মদ ও শূকর খায়, মৃত ব্যক্তিকে দাহ করে এবং একমাসে শুদ্ধ হয়। ছোমতায়া (চোন্‌তাই) নামে একদল লোক আছে। তাহারা আমাদের দেশের দেওধাইদের মতন এবং আমাদের দেওধাইদের অনুরূপ কাজকর্ম্ম করে। কের্পা হইতে আরম্ভ করিয়া পর্ব্বতে যে সকল লোক বাস করে তাহারা ত্রিপুরা রাজাকে বৎসর চার টাকা করিয়া কর দেয়।

## নবম অধ্যায়

### ত্রিপুরার দূতগণের সঙ্গে আমরা ত্রিপুরায় পৌঁছিলাম

আমরা কের্পায় তেরদিন থাকিয়া সেখান হইতে রওনা হইয়া দুই দিনে ছোট মরিছরাই, বড় মরিছরাই পাড়ায় উপস্থিত হইলাম। সেখান হইতে ত্রিপুরার দূত রামেশ্বর ন্যায়ালঙ্কার রাজাকে খবর দিবার জন্য আগে বাড়িয়া গেলেন। সেই জায়গায় আমরা চার দিন বাস করিলাম এবং পরে সেখান হইতে রওনা হইয়া চার দিনে খাকরাই নদীর ধারে আসিলাম। খাকরাই নদীর ধারে আমাদের থাকিবার ব্যবস্থা করা হইল। সেখান হইতে রাজধানী চার দণ্ডের রাস্তা মাত্র দূরে। সেই দিন উদয়নারায়ণ আমাদের পৌঁছিবার খবর জানাইয়া রাজার নিকট মানুষ পাঠাইয়া দিলেন। সেই দিন আমরা খাকরাইতে রাত্রিবাস করিলাম। পরের দিন রাজা আমাদের জন্য সিধা

পাঠাইয়া দিয়া এই বলিয়া খবর দিলেন যে "আজ তাহারা সেখানেই ভোজনাদি করিয়া থাকুক, আগামীকল্য লোক গেলে তাহাদের সঙ্গে আসিবে।" পরদিন আমরা দুই দূতের জন্য দুই ঘোড়া এবং উদয়নারায়ণের জন্য এক ঘোড়া মোট তিনটি ঘোড়া পাঠাইলেন এবং আমাদিগকে আগবাড়াইয়া নেওয়ার জন্য তীর, ধনুক ও গাদা বন্দুকধারী চল্লিশ জন লোক দিয়া কালারাই নামে একজন হাজারিকে পাঠাইয়া দিলেন। অনুমান ছয় দণ্ড বেলা থাকিতে আমরা খাকরাই ছড়ার পাড় হইতে ত্রিপুরার রাজা রত্নমাণিক্যের নগরে পৌঁছিলে আমাদিগকে গোমতী নদীর পাড়ে বাসা এবং খাওয়ার বন্দোবস্ত করিয়া দেওয়া হইল। চৈত্র মাসের পনর দিন গত হইলে আমরা ত্রিপুরা রাজার নগরে পৌঁছিলাম। তারপর আমাদের এবং আমাদের সঙ্গের লোকজনের জন্য একটি সিধা দেওয়া হইল। দুই দিনের পর মাসিক হিসাবে নিয়ম করিয়া আমাদের জন্য সিধা দেওয়া হইল। সিধার মাসিক জায যথা—আমাদের দুইজন দূতের জন্য মিহি আতপ চাউল ৪ মন, মুগ ডাইল ১০ সের, মাসকলাই ডাইল ১৫ সের, খেসারি ডাইল ১২ সের, লবণ ১০ সের, তৈল ১০ সের, ঘৃত ৬ সের, চিনি ৩ সের, গুড় ১২ সের, গোলমরিচ ২ সের, আদা ৮ সের, হলুদগুঁড়া ১ সের, কালীজিরা আধ সের হিং ৪ তোলা, দারুচিনি ৮ তোলা, কবুতর ৩০ জোড়া, সুপারি ১৷৵০ কাহন, এবং তামাকপাতা ৮ সের। ঐগুলি ছাড়া প্রতিদিনের জন্য ধার্য্য ছিল মহিষের কাঁচা দুধ ৪ সের, মাছ ৪ সের, জালানি কাঠ ৪ ভার এবং বরজের পান ৪ আঁটি। প্রতিদিন পূজার জন্য দিত—ফুল, তুলসী, দূর্ব্বা এবং বেলপাতা। আমাদের ৩৪ জন পাইকের জন্য মাসিক দিত—মোটা চাউল ৩৪ মন, মাসকলাই ডাইল দেড় মন, খেসারি ডাইল আধ মন, লবণ দেড় মন, তৈল ৩৪ সের, আস্তহলুদ ১০ সের, ভোটমরিচ ১০ সের, গুড় ৩৪ সের, তামাকপাতা ২০ সের, শুখনা সুপারি ২ কাহন, এবং হাঁস ৬০টি। তাহা ছাড়া যাহাতে আমাদের লোকেরা কিনিয়া খাইতে পারে সেজন্য একটি হাট বসাইয়া দিয়াছিল। আমাদের লোকদের জন্য দৈনিক দিত—জালানি কাঠ

৮ ভাব, পাতা ২ বোঝা, ববজেব পান ৪ আটি। সকলেব জন্য মাসিক দিত—খাসী ৫টী এবং আট দিন পব পব পাক কবাব জন্য হাঁড়ি দিত ৪০টি এবং চামাবে এক পাতিল চুন দিত। কাপড় ধুইবাব জন্য ধোপা এবং চুল দাড়ি কাটিবাব জন্য নাপিত দিযাছিল। তাহা ছাডা আমাদিগের জন্য হাতী ও দিযাছিল। এইরূপে তাহাবা আমাদিগকে যোগান দিযাছিল।

## দশম অধ্যায়

## ত্রিপুবা রাজ্যের ও রাজধানীর বিবরণ।

ত্রিপুবা বাজাব বাডিব চাবিদিকে ইষ্টক নির্মিত গড। ইহা উচ্চতায ৬ হাত সমান হইবে। পবিবিধ হিসাবে স্বর্গদেবেব বংপুবেব ভিতবের দুর্গটিব সমান হইবে। এই দুর্গটিব সম্মুখে ঐ ইটেব তৈযাবী গডেব সঙ্গে লাগাইযা মাটি দিযা একটি গড় বাঁধা হইযাছে, ইহাব উচ্চতা ও পূর্ব্ব কথিত গড়টির মতন হইবে। উভয গড়েব দূবত্ব আমাদেব দাবিকিয়াল দুযাব হইতে বড় চবার মাথাব রাস্তার দূবত্বের অনুমান অর্দ্ধেক হইবে। এই একটি দুর্গ। এই দুর্গেব দুয়ার দক্ষিণমুখী। ইহাতে পূবে পশ্চিমে লম্বা একটি কুঁজিঘর আছে। এই ঘবের দুইদিকে ইষ্টক নির্মিত ভিটা আছে, উহা উচ্চতায় অনুমান পাঁচ হাত হইবে। মাঝখানে রাস্তা। এই রাস্তা দিয়া জোড়া হাতী যাইতে পারে। এই ঘরের কোনও দুয়ার নাই; সারাদিন খোলা থাকে। এই ঘরে তীর, ধনু, গাদা বন্দুক, ঢাল, তরোয়াল লইয়া ৪০ জন লোকসহ একজন হাজারি থাকে। এই ঘরটিকে রুপার দুযারী ঘর বলে। পূর্ব্বে এই ঘরের দুয়ারে রুপার পাত মারা ছিল এবং উপরে রুপার ঘট ছিল, এ জন্য লোকে ইহাকে রুপার দুয়ারী ঘর বলে। রত্ন মাণিক্য রাজার পিতা রাম মাণিক্য রাজার

সময়ে এই ঘরটি পুড়িয়া যাওয়ার পর হইতে আর উহাতে রুপার ঘট বা দুয়ার নাই। ঐ ঘরের পূর্বদিকে অনুমান একবাঁও (চারি হাত) ভিতরের দিকে ইষ্টক নির্মিত ভিটার উপরে একটি চৌচালা ঘর আছে, তাহাতে রাজা দুর্গাপ্রতিমা গড়িয়া পূজা করেন। সেই ঘরের নিকটে অনুমান ৩০ হাত উঁচু একটি মন্দির আছে; এই মন্দিরে দোলযাত্রার উৎসব হয়। এই মন্দিরের উপরিভাগে ছন ও বাঁশ দিয়া চারিচালা ঘর তৈয়ারী করা হইয়াছে। পশ্চিমদিকে ইটের তৈয়ারী বিষ্ণুর এবং শিবের দুইটি মন্দির আছে; ঐগুলিও উচ্চতায় প্রায় ২০ হাত হইবে। এই দুই মন্দিরের সম্মুখে ইটের ভিটার উপরে ছন বাঁশের ছাউনি দেওয়া একটি চৌচালা ঘর আছে। সেই ঘরের ভিটা হইতে এক হাত অনুমান উঁচু করিয়া মানুষ আরাম করিয়া বসিবার জন্য বাঁধিয়া দিয়াছে এবং তাহার উপরে চারিদিকে চারিটি চাল দিয়াছে কিন্তু তাহাতে বেড়া নাই। এই ঘরে ৮ জন ব্রাহ্মণ দিনরাত অবিরাম পালাকীর্ত্তন গান করে। বিষ্ণুমন্দিরে পাথরের তৈরী লক্ষ্মী সরস্বতীর সঙ্গে গোপীনাথ নামে বিষ্ণুর মূর্ত্তি আছে; এই বিগ্রহ ব্রাহ্মণে পূজা করে। শিবের মন্দিরে পাথরের তৈরী গণেশ ও কার্ত্তিকের সঙ্গে বৃষ আরোহণে শিবের মূর্ত্তি আছে, সেখানেও ব্রাহ্মণে পূজা করে। এই দুই জায়গার নির্ম্মাল্য প্রতিদিন রাজাকে দেওয়া হয়।

রুপার দুয়ারী ঘর হইতে কিছু দূর গিয়া আড়াআড়ি ভাবে কাঠ ও বাঁশের তৈরী একটি কুঁজি ঘর আছে। সেই ঘরে শাল কাঠের খুঁটি দিয়া তাহাতে কলকা কাটিয়া শির তুলিয়া দিয়াছে; পাইরের দুই মাথায় ঠাকুরার মুখ কাটিয়া ঘোর রক্তবর্ণ করিয়া দেওয়া হইয়াছে। সেই ঘরের কাঠি, কাইম, রুয়া, পাট, বেত সমস্তই ঘোর রক্তবর্ণ করিয়া রং করিয়া দেওয়া হইয়াছে। কাইমের উপরে লম্বা শীতলপাটি বিছাইয়া দেওয়া হইয়াছে; উহার উপরে ছন দিয়া ছাওয়া হইয়াছে। সেই ঘরের উপরে একটি সোনার ঘট দেওয়া হইয়াছে। এই ঘরের মধ্য দিয়া রাস্তা; রাস্তার দুই ধারে আট হাত পরিমাণ উঁচু ইটের ভিটা; ইহাকে সোনার দুয়ারী ঘর

বলে। এই ঘরের তুই ধারে ভিটার উপরে পাটী বিছায়, পাটীর উপরে গালিচা পাতে ; এই গালিচায় বসিয়া বড় লোকেরা কথাবার্ত্তা বলেন।

ত্রিপুরা রাজার দেশেব বড়লোক ও পাত্র-মন্ত্রীদের বর্ণনা।

রাজবংশীয় যুবরাজ একজন—তাহার উপরে আরোয়ান ধরা হয়। ত্রিপুরা রাজার এখতিযার যতখানি আছে তাহার সমস্ত ক্ষেত্রেই যুবরাজের আদেশ বলবতী হয়। তাহা ছাড়া কর, খাজনা, জিনিসপত্র, হাতী-ঘোড়া, চাকর, সিপাহী ইত্যাদির তিনিই ব্যবস্থা করেন। যুদ্ধ-বিগ্রহ লাগিলে সকলকে নিয়মশৃঙ্খলা করিয়া তিনিই পরিচালনা করেন, প্রয়োজন হইলে নিজেও যান। রাজা তাঁহাকে আলাদা করিয়া গ্রাম ও পরগণা দিয়াছেন। সেই সব স্থান হইতে টাকা উঠাইয়া যুবরাজ নিজে খরচ করেন এবং সঙ্গের চাকর ও সিপাহীদিগকে দেন।

রাজবংশীয বড় ঠাকুর একজন। তাঁহারও আরোয়ান আছে। রাজা আলাদা করিয়া তাঁহাকেও গ্রাম ও পরগণা দিয়াছেন। তাঁহার পদ যুবরাজের নীচে। যুবরাজ এবং বড় ঠাকুরের সঙ্গে নিশানধারী নিশান বহন করে। যুবরাজ এবং বড় ঠাকুরের বাড়িতে প্রহরী পাহারা দেয়।

তাহা ছাড়া উজীর একজন, নাজীর একজন, নেমুজীর একজন এবং কোতোয়াল মুছিব একজন আছে। তাহারা আমাদের সেখানের বড়বড়ুয়া এবং ফুকনেরা যেমন সেইরূপ। এই সমস্ত পদবীর লোকেরা ছাড়া ত্রিপুরা রাজার সম্পত্তিতে অন্য কেহ মালিক হইতে পারে না।

হিন্দুর দেওয়ান একজন। তাহাকেও রাজা গ্রাম এবং পরগণা দিয়াছেন। তিনি ঐসব জায়গা হইতে খাজনা আদায় করিয়া নিজে ব্যবহার করেন, এবং সঙ্গের লোকজনকেও দেন। দেশ-দেশান্তর হইতে লোক আসিলে দেওয়ানকে কথা বলিতে হয়। কোনও জিনিস কাহাকেও দিতে হইলে তিনি দেন ; দেশের সমস্ত বিষয়ের লেখাপড়া তিনিই করেন।

খানসামা বড়ুয়া একজন। রাজার সমস্ত ভাণ্ডারের উপর তাহার কর্ত্তৃত্ব চলে। অন্যান্য বড়ুয়া, হাজারি ও ভাল লোকেরা ঐ সোনার তুয়ারী

ঘরে বসিয়া কাজ-কারবার করে। রাজা এই ঘরে বসেন না। এই ঘরের পূর্ব্বদিকে একটী হাতিশাল আছে। সেখানে রাজা চড়িবার জন্য দাঁতাল দুইটী এবং কুনকী হাতি দুইটী আছে। পশ্চিম অংশে একটী ঘোড়াশাল আছে; তাতে অনুমান একশত ঘোড়া থাকে।

সোনার দুয়ারী ঘর হইতে কিছুদূর গিয়া ভিতরের দুর্গের ইটের গড়ের লাগা কাঠ-বাঁশের তৈরী একটি ঘর আছে। সেই ঘরের ভিটা ইটের তৈরী এবং ইহা অনুমান ৭ হাত উঁচু হইবে। ইহার দেওয়ালও ইটের তৈরী। প্রথম দিকের তিন কোঠার পর রাস্তার উপর আড়াআড়ি ভাবে ইটের তৈরী দেওয়াল; তার ভিতরেও দুইটি কোঠা আছে। সেই ঘরের সামনের দিকে দক্ষিণ দিক ধরিয়া পশ্চিম অংশে শিড়িকাটা একটি রাস্তা আছে। সেই ঘরের ভিতর দিকে রাজার অন্দর হইতে আসা যাওয়ার জন্য একটি রাস্তা আছে। সেই ঘরের তিন কোঠা বাদে ভিতরের দুইটি কোঠায় রাজার সেবকেরা ছাড়া আর কেহ যাইতে পারে না। সেই ঘরে সকলে যাইতে পারে না, কেবলমাত্র রাজা যাহাকে আদেশ দেন সেই সেখানে যাইতে পারে। সেই ঘরের অপর তিন কোঠায় খাট পাতিয়া তার উপরে রঙ্গিন পাটী বিছাইয়া তার উপরে গালিচা পাতিয়া দেওয়া আছে। তার উপরে সম্পূর্ণ হাতীর দাঁতের তৈরী একটি সিংহাসন সাজাইয়া রাজা বসিবার জন্য পাতা হইয়াছে। সেই সিংহাসনের উপরে পাট কাপড়ের গদি দিয়া তার উপরে বনাত পাতা হইয়াছে। সেই বনাতের চারিদিকে সোনার ঝালর দেওয়া হইয়াছে। সিংহাসনের উপরে কিংখাব কাপড়ের তৈরী বালিশ আছে; রাজা সেই সিংহাসনে বসেন। সেই ঘরের তিন কোঠা জুড়িয়া একখানা কার্পাস সুতার তৈরী চান্দোয়া খাটান হইয়াছে। সেই ঘরের খুঁটাগুলি কমিজের কাপড় দিয়া মোড়ান। সিংহাসনের উপরে চান্দোয়া টানান আছে এবং সেই চান্দোয়ার মধ্যস্থলে সোনার গোলাকৃতি করিয়া কাজ করা আছে। সেই ঘর সব সময় এইরূপ সাজান থাকে। এই ঘরটিকে লোকে সিংহাসনের ঘর বলে। এই ঘরের ভিতর দিকের দুইটি কোঠায় রাজার জন্য সুপারি

কাটা হয় এবং রাজার সেবকেরা থাকে। এখান হইতে ভিতরের দিকে রাজা যাহাকে ডাকেন সেই কেবল যাইতে পারে। এই ঘরের পশ্চিম দিকে অনুমান তিন বাঁও ( বার হাত ) দূরে একটি দুয়ার আছে ; তাহাকে লোকে খিড়িকি দুয়ার বলে ; তার উপরে কোনও ঘর নাই। দুই ধারে দুইটি খুঁটা, বসাইয়া তার উপরে একটি পাট পাতিয়া একচালা বানাইয়া উহার উপরে ইটের গাঁথনি দিয়াছে। নীচে গড়খাতের ভূমির সমানে প্রধান দুয়ার অবস্থিত। সেই দুয়ারের পশ্চিম দিকে গড়ের কিনারায় একটি ঘোড়াশাল আছে। সেখানে রাজা চড়িবার জন্য দুইটি তুর্কী, দুইটি তাজী এবং দুইটি মেখ্‌লী রাজার আনা টাঙ্গন ঘোড়া, মোট ছয়টি ঘোড়া আছে।

সেই দুয়ার হইতে অনুমান চারি বাঁও দূরে কাঠ বাঁশের তৈরী চৌচালা একটি ঘর আছে। এই ঘরের ভিটা ইটের তৈরী এবং উচ্চতায় অনুমান এক হাত হইবে। তার সামনের দিকে একটা ফাঁকা জায়গা আছে ; সেই জায়গাটি ইট দিয়া বাঁধান হইয়াছে। সেই ঘর হইতে ফাঁকা জায়গাটার দিকে অনুমান এক বাঁও চওড়া করিয়া এবং এক বিঘত উঁচু করিয়া ইট দিয়া বাঁধিয়া ঐ ঘরের সঙ্গে লাগাইয়া দিয়াছে এবং ইহাতে প্রায় এক হাত উঁচু করিয়া গোল গোল বসিবার স্থান পাকা করিয়া দেওয়া হইয়াছে। সমস্ত ঘর জুড়িয়া কার্পাস তুলার সুতায় তৈরী একটি চান্দোয়া খাটান হইয়াছে। সমস্ত ঘর ব্যাপি ধারি পাতা, তার উপরে, লাল পাটী এবং তার উপরে গালিচা পাতা আছে। উহার উপরে সুজনি পাতিয়া রাজা বসেন। রাজার সুজনিটি একটি টুকরা কাপড়ের উপর অল্প করিয়া তুলা দিয়া ফুল বানাইয়া তৈরী করা হইয়াছে। সেই সুজনিটির চারি ধারে পানের আকৃতিতে বনাত দিয়া দেওয়া হইয়াছে এবং তাহাতে স্বর্ণ খচিত আছে। এই সুজনির উপরে ছোট বালিশ চারিটি এবং বড় বালিশ একটি আছে। কোন কোন সময়ে রাজা উহার উপরে বসেন। রাজা কাহাকেও ডাকিলে সে সেখানে প্রবেশ করিতে পারে। একদিন আমাদিগকে সেই জায়গায় ডাকিয়া লইয়া যাওয়া হইয়াছিল। রাজা ভিতর হইতে সেই ঘর পর্য্যন্ত

আসিবার জন্য একটি ইটের তৈরী রাস্তা আছে। সেই ঘরের ঈশান কোণে ইটের তৈরী একটি মন্দির আছে। সেই মন্দিরে রাজা পূজাআর্চা করেন।

সিংহাসনের ঘর হইতে লম্বায় ইটের গড় আছে। সেই গড় গিয়া পিছন দিকের গড়ের সঙ্গে লাগিয়াছে। সেই গড়ের ভিতরে রাজা থাকিবার জন্য ইটের ও ছন-বাঁশের ঘর আছে। ভিতরের দুর্গের গড়খাতের কিনারায় তাল ও নারিকেলের গাছ আছে। দুর্গের বাহিরে পূর্ব্ব দিকে সোনার, রূপার ও অন্যান্য দ্রব্যের ভাণ্ডার আছে; রাজার পাটেশ্বরীর ভাণ্ডার আছে এবং ছন-বাঁশের তৈরী ১০টী ঘর আছে। ঐ সমস্ত ঘরে জিনিস পত্র ও আছে। ঐ জায়গার পূর্ব্ব দিকে অনুমান ১০০ বাঁও দূরে দুইটি ইটের তৈরী কুঠরি আছে; ঐ গুলিতে গোলা-বারুদ রাখা হইয়াছে। দুর্গের পূর্ব্ব ও উত্তর দিকে ঢপলীয়া পর্ব্বত। সেখানে ত্রিপুরাদের ঘর-বাড়ি আছে। তাহাদের বাড়িতে আম, কাঠাল, বেল, নারিকেল, তাল, সুপারি ইত্যাদি জন্মে। এই দুই দিকে জঙ্গলাকীর্ণ পর্ব্বত। এই পর্ব্বতের মাঝে মাঝে ত্রিপুরারা বাস করে। সেখানে আদা, তরমুজ, ধান, কার্পাস, কচু, কুমড়া, আলু, কাওন ইত্যাদি জন্মে।

এই দুর্গের পশ্চিম দিকে দুর্গের গড়ের কিছু দূরে গোমতী নদী বহিয়া যাইতেছে। দক্ষিণ দিকে রাজার বাড়ির দরজার সামনে একটি হাট আছে, এই হাটকে লোকে রাজহাট বলে। এই হাটে তামা, পিতল, হিং, লবঙ্গ জাতিফল, কাপড়, কার্পাস, নুন, চিনি, বাতাসা, দুধ, ক্ষীর, ঘৃত, হলুদগুঁড়া ইত্যাদি সকল দ্রব্য আসে। এই হাটের মধ্য দিয়া রাজপথ গিয়াছে। এই পথের দুই ধারে বণিক, ব্যাপারী এবং অন্য যাহারা বাজারে কেনা-বেচা করে তাহাদের হাট উপযোগী লাগালাগি ঘর আছে। ঐ সব ঘরের সামনে দোকান আছে এবং পিছনের দিকে বেল ও নারিকেল গাছ আছে। কোন কোন ঘরের সম্মুখে ইট দিয়া বাঁধিয়া লোকে তুলসী গাছ লাগাইয়াছে এবং উহাতে প্রতিদিন পূজা করে। রংপুরের বড়দুয়ারের সম্মুখ হইতে জেরেঙ্গার পুকুর যতদূর অনুমান ততদূর ব্যাপি এরূপ লাগালাগি হাট

উপযোগী ঘর রাস্তার দুই ধারে আছে। এই রাস্তার মধ্যে মধ্যে বাজার আছে। এই রাস্তার মধ্যস্থল হইতে অগ্নিকোণের দিকে অপর একটি রাস্তা গিয়াছে। উহা আমাদের এখানের বড়চরা হইতে ঔগুরিহাট অনুমান লম্বা হইবে। এই রাস্তার দুই দিকে কেনা-বেচা করার লোকদের ঘর আছে, সেখানে বাজারও আছে।

এই রাস্তার মাথায় ইটের ভিটার উপরে কাঠ ও বাঁশের তৈরী দুইটি চৌচালা ঘর আছে। সেই দুই ঘরে চতুর্দ্দশ দেবতার মূর্তি আছে। এই দেবতার পূজা বৎসরে এক দফে হয়। দেওধাইদের মতন ছোম্‌তায়া (চোন্‌তাই) নামে একদল লোক আছে, তাহারা এই দেবতার পূজা করে। তাহারা সেখানে মহিষ, গবয়, শূকর, মুরগী, হাঁস, কবুতর, পাঁঠা, হরিণ, মাছ, কচ্ছপ ও মদ দিয়া এই পূজা করে। পূজার স্থানে রাজাও আসেন।

এই রাস্তার মাথায় গোমতী নদী ঘুরিয়া গিযাছে। নদীর অপর পাড়ে জঙ্গলাকীর্ণ পর্ব্বত; সেখানে ত্রিপুরারা বাস করে। তাহা ছাড়া মঘদেশ বিজয় করিয়া যে সব লোক আনিয়াছে তাহাদিগকেও সেখানে বসান হইয়াছে। তাহারা ধান, কার্পাস ইত্যাদি শস্য উৎপন্ন করে। ঐ রাস্তার পূর্ব্ব দিকে চপলীয়া পর্ব্বত। এই পর্ব্বতে ত্রিপুরাদের ঘরবাড়ী আছে। তাহাদের বাড়ীতে আম, কাঠাল ইত্যাদি ফলে। সেদিকে কেবলই পর্ব্বত, তাহাতে ত্রিপুরারা বাস করে। সেখানে ধান, কার্পাস ইত্যাদি শস্য হয়। ঐ পর্ব্বতের নিকট হইতে দুর্গের কিনারা পর্য্যন্ত ত্রিপুরাদের এবং বড়লোকদের বাড়ী আছে। তাহাদের বাড়ীতেও তাল নারিকেল ইত্যাদি বৃক্ষ আছে। দুর্গের পশ্চিমদিকে দুর্গের নিকট বড় ঠাকুরের বাড়ী আছে। তার পশ্চিমদিকে ত্রিপুরাদের বাড়ী আছে। গোমতী নদীর অপর পাড়ে পূবে-পশ্চিমে লম্বা একটি রাজপথ আছে। সেই রাস্তার উপরে নদীর ধারে একটি বন্দর আছে। এই বন্দরে তামা, পিতল, কার্পাস, কাপড়, লবণ, তৈল, ঘৃত ও অন্যান্য জিনিস আসে। সেখানে লোকেরা তাহাদের ঘরে ধান, চাউল, ডাইল, সরিষা, তামাকপাতা ইত্যাদি সাজাইয়া রাখে এবং বেচা-কেনা করে।

সেখানে বাংলা দেশের লোকেরা আসিয়া কাপড় ও বনজ জিনিসপত্র বেচা-কেনা করে। এইরূপে প্রতিদিন রাত্রি প্রভাত হইতে রাত্রির এক প্রহর পর্য্যন্ত লোকে সেখানে বেচা-কেনা করে। রাস্তার উত্তরদিকে নদীর পাড়ে দুর্জ্জয় সিংহ যুবরাজের বাড়ী আছে। তাহার বাড়ীর চারিদিকে ইটের তৈরী গড় আছে। সেই গড়ের বাহিরে ইটার ভিটার উপর একটি চৌচালা ঘর আছে; সেখানে বসিয়া তিনি লোকজনের সঙ্গে দেখাসাক্ষাৎ করেন। সেই ঘর হইতে পশ্চিম-উত্তরদিকে বাঙ্গালী লোকদের বাড়ী আছে। সেই রাস্তার দুই দিকেই হাটে যাহারা বেচা কেনা করে তাহাদের বাড়ী আছে, নগরের লোকদিগের ও বাড়ী আছে। অনুমান দুই প্রহরীর পাহারার কালের সমান রাস্তা ব্যাপি তাহাদের বাড়ী আছে। এই সকলের বাড়ীতে দুই চারিটি করিয়া তাল, নারিকেল, বেল ও সুপারি গাছ আছে: এই রাস্তায় তিনটি হাট আছে।

রাস্তার দক্ষিণ দিকে চম্পক রায় যুবরাজের একটি পুকুর আছে; অনুমান ৬ পুরা জায়গা লইয়া এই পুকুরটি অবস্থিত। এই পুকুরের পশ্চিমদিকে একটি ইটের তৈরী দালান আছে। পুকুরের জলের মাঝখানে আট কোণা ইটের ভিটার উপরে আট কোণায় আটটি খুঁটা বসাইয়া তাহাতে কাঁসার পাত মারিয়া তাহার উপর আট কোণা করিয়া তামার দোলমঞ্চ তৈয়ার করা হইয়াছে। ঐ দোলমঞ্চে রাজা রত্নমাণিক্য কালিয়-দমন অভিনয় করিয়া বসিয়াছিলেন। সেই জায়গায় আমাদিগকে লইয়া যাওয়া হইয়াছিল। পুকুরটির চারি পাড় ইট দিয়া পাকা করা ছিল। ইহার পাড়ে ফুল, নারিকেল, বেল, ডালিম এই সকল গাছ ছিল। রাস্তার উত্তর ধারে অনুমান আধপুরা জায়গা ঘেরাটি করিয়া পাথর দিয়া একটি গড় বানানো হইয়াছে, গড়টি উচ্চতায় অনুমান পাঁচ হাত হইবে। এই গড়ের ভিতরের মাঠটী পাথর দিয়া পাকা করা হইয়াছে। গড়ের ভিতরে পূর্ব্ব দিকে পাথরের তৈরী একটি মন্দির আছে; ইহা উচ্চতায় অনুমান ২০ হাত হইবে। এই মন্দিরে পাথরের চতুর্ভুজ বিষ্ণুমূর্তি আছে। এই মন্দিরের উত্তরে

অনুমান ১৮ হাত উচ্চ অপর একটি পাথরের মন্দির আছে। এই মন্দিরে বৃষভবাহন শিবের মূর্তি আছে। সেই জায়গায় একটি পাথরের তৈরী কুঁজিঘর আছে; সেখানে পাথরের দুর্গার দশভূজা মূর্তি আছে। এই তিন জায়গায় প্রতিদিন ব্রাহ্মণে পূজা করিয়া রাজাকে নির্ম্মাল্য দেয়। পূজারী ব্রাহ্মণ থাকিবার জন্য সেখানে পাথবের একটি ঘর আছে। পালা ক্রমে একজন ব্রাহ্মণ সেখানে থাকিয়া বিগ্রহের সেবা পূজা করে।

তাহার উত্তর দিকে গোমতী নদী মোড় দিয়াছে। সেই নদীর অপর পাড় হইতে জঙ্গলাকীর্ণ পর্ব্বত। সেখানে ত্রিপুরারা বাস করে এবং ধান ও কার্পাস উৎপন্ন করে। রাস্তাব দক্ষিণ দিকে অমর সাগর নামে একটি দীঘি আছে। উহা লম্বায আমাদেব রংপুরের পুকুরটির মতন হইবে এবং পাশে উহার অর্দ্ধেকেব চেযে কিছু বড় হইবে। এই দীঘির পূব পাড়ে ইট, কাঠ এবং বাঁশ দিয়া তৈরী রাজবংশীয় দুইজন ঠাকুরের বাড়ী আছে। এই দুইজনেব সঙ্গে নিশান লইয়া লোক যায় এবং নাকারা বাদ্য ও বাজাইয়া যায়; তাহাদের বাড়ীতে প্রহরী পাহারা দেয়। এই দীঘির চতুর্দ্দিকের পাড়ে নগরের লোকেরা, তাঁতী, স্বর্ণকার, কামার, কুমার, চামার, সূত্রধর, ধোপা, বাড়ই এই সকল লোকের বাড়ী আছে। ইহার পশ্চিম দিকে কিছু দূরে আরও একটি দীঘি আছে; এই দীঘির নাম বিজয়সাগর। এই দীঘি বিজয় মাণিক্য রাজা কাটাইয়া ছিলেন। বিজয়সাগর দৈর্ঘ্যে আমাদের তেলিয়াডোঙ্গার পুকুরটির মতন বড় হইবে এবং প্রস্থে উহার অর্দ্ধেকের চেয়ে কিছু বড় হইবে। ইহাব চারি পাড়ে নগরের লোকদের বাড়ী আছে। উক্ত দুই দীঘির মধ্যখানে ব্রাহ্মণ, কায়েস্থ, দৈবজ্ঞ, বৈদ্য, মালী এই সকলের বাড়ী আছে। এই দীঘির উত্তর পাড়ে চম্পকরায় যুবরাজের তৈরী ইষ্টক নির্মিত একটি মন্দির আছে। তাহার পশ্চিমে রাম মাণিক্য রাজার কাটানো একটি দীঘি আছে, তার নাম রামসাগর। রামসাগর বিজয়সাগর অপেক্ষা কিছু ছোট।

রামসাগরের দক্ষিণ পাড়ে ইষ্টক নির্মিত একটি মন্দির আছে; সেখানে

সদাশিবের লিঙ্গ আছে। এই বিগ্রহকে ব্রাহ্মণ পূজা করে। এই দীঘির পাড়ে রাজার পুরোহিত, সভাপণ্ডিত ও অন্যান্য ব্রাহ্মণদের বাড়ী আছে। এই দীঘির দক্ষিণে এবং পশ্চিমে দুই দিকে এক প্রহরের রাস্তা পর্য্যন্ত উন্নত গ্রাম। সেখানের লোকেরা চাষবাস করে, বাড়া-খেরী ও করে এবং গরু মহিষ ও রাখে। তাহার দক্ষিণ দিকে জঙ্গলাকীর্ণ পর্ব্বত।

পশ্চিম দিকে গ্রামের সীমানা হইতে অনুমান ছয় দণ্ডের রাস্তা গেলে জঙ্গলাকীর্ণ চপলীয়া পর্ব্বত পাওয়া যায়। সেই পর্ব্বতের মাথায় উপরিভাগে উত্তর-দক্ষিণে লম্বা করিয়া মাটি দিয়া একটি গড় বাঁধা হইয়াছে; উহা উচ্চতায় অনুমান ৯ হাত হইবে। এই গড়টি লম্বায় কত বড় তাহা আমরা বলিতে পারিব না। গোমতী নদী এই গড়ের মধ্য দিয়া গিয়া বাংলা দেশের নদীর সঙ্গে মিশিয়াছে। লোকে এই গড়ের নাম চণ্ডীগড় বলে। ইহাকে চণ্ডীগড় বলিবার কারণ এই যে পূর্ব্বে অমর মাণিক্য রাজা নিজ রাজত্বের সীমানা হইতে দুই দিনের পথ সোনার গাঁও পর্য্যন্ত জয় করিয়াছিলেন। তিনি দুই বৎসর সোনার গাঁয়ের খাজানা ও আদায় করিয়াছিলেন। তারপর মুসলমানদের সঙ্গে অমর মাণিক্যের যুদ্ধ বাধিল। সেই দিক হইতে মুসলমানেরা অমর মাণিক্যের সৈন্যগণকে খেদাইয়া আনিল। শেষে এই পর্ব্বতে আসিয়া উভয়ের মধ্যে ঘোরতর যুদ্ধ হইল। তারপর রাজা এই পর্ব্বতে চণ্ডী ঠাকুরানীর পূজা করিলেন এবং পরে অনেক মুসলমান মারিয়া চণ্ডী ঠাকুরানীর অনুগ্রহে রাজা অমর মাণিক্য যুদ্ধে জয়লাভ করিলেন। তারপর রাজা অমর মাণিক্য সেই পর্ব্বতে গড় তৈরী করাইয়া তাহার নাম চণ্ডীগড় রাখিলেন। লোকে এই কারণে এই পর্ব্বতকে চণ্ডীগড় বলে। এই গড়ে পাহারাদার থাকে; তাহারা ত্রিপুরা রাজার ছাড়-পত্র থাকিলে আসা-যাওয়ার লোক ছাড়িয়া দেয়।

এই গড়ের পরে ছয় দণ্ডের পথ দূর পর্য্যন্ত জঙ্গলের মধ্যে দিয়া রাস্তা আছে। এই জঙ্গলের পর হইতে মুসলমান রাজ্যের সীমানা দুই দিনের পথ দূরে, মাঝখানে উন্নত গ্রাম আছে। সেখানে আছে—মেহেরকুল পরগণা

১টি, খণ্ডল পরগণা ১টি, মণ্ডল পরগণা ১টি, বকাছাই পরগণা ১টি, লোহাগড় পরগণা ১টি, তিচিনা (তৃষ্ণা) পরগণা ১টি, তিলি পরগণা ১টি, লোননগর পরগণা ১টি, লাঙ্গলীয়া পরগণা ১টি, মির্জ্জাপুর পরগণা ১টি, ভূছনা পরগণা ১টি, বিছর্গাও পরগণা ১টি, কৈলাসহর পরগণা ১টি এবং ধর্ম্মনগর পরগণা ১টি। এই সমস্ত পরগণায় ধান, কলাই, সরিষা ইত্যাদি শস্য জন্মে। তাহা ছাড়া এই সমস্ত স্থানে কার্পাস সুতার মিহি কাপড়, পটুকা, পাগড়ি ইত্যাদি জিনিস প্রস্তুত হয়।

ধর্ম্মনগরের পশ্চিমধার হইতে এক প্রহরের রাস্তা পর্য্যন্ত জঙ্গল। এই জঙ্গলের পর হইতে আরম্ভ করিয়া মুসলমানেরা বাস করে। ধর্ম্মনগরের উত্তর দিকে একদিনের রাস্তা পর্য্যন্ত জঙ্গল; সেখানে ধলেশ্বর গাং নামে একটি নদী আছে। সেখান হইতে এদিকে (উত্তরের দিকে) কাছাড়ী রাজার অধিকার। এই নদীটি কাছাড়ী রাজার রাজ্যের সীমার নিম্নদিকে আসিয়া মুসলমানের বোন্দাশীল থানার উজানে বরাক নদীতে পড়িতেছে। ঐ বরাক নদীর এদিকে কাছাড়ী রাজার রাজত্ব। এই পরগণাগুলির মধ্যে কতকগুলি হইতে ত্রিপুরা রাজা, কতকগুলি হইতে ত্রিপুরার রাজ মহিষীরা এবং কতকগুলি হইতে ত্রিপুরা-রাজবংশীয়েরা খাজানা আদায় করেন। তাহা ছাড়া অন্যান্য বড়লোকদের মধ্যে রাজ্যের নিয়মানুযায়ী খাজানা আদায় করিবার জন্য পরগণা বিভাগ করিয়া দেওয়া আছে। রাজার নগরের দক্ষিণে গোমতী নদীর অপর পাড়ে একটি ইষ্টক নির্ম্মিত মন্দির আছে; উহা উচ্চতায় অনুমান ৪০ হাত হইবে। ঐ মন্দিরে ত্রিপুরা ঠাকুরানীর মূর্ত্তি আছে। ঐ মন্দিরের অগ্নিকোণে পর্ব্বতের ভিতরে কুণ্ডজটীয়া নামে এক তীর্থ আছে; সেই কুণ্ডের নাম ডম্বরু। সেই কুণ্ডের জল সর্ব্বদা ধোঁয়া হইয়া থাকে। সেই ধোঁয়ার মধ্যে অগ্নি-শিখার মতন দেখা যায় কিন্তু এই কুণ্ডের জল গরম নহে। ত্রিপুরা রাজার দেশের ও নগরের লেখা সমাপ্ত।

# একাদশ অধ্যায়

## ত্রিপুরা রাজার পূর্ব্বপুরুষদের কথা

পূর্বে ত্রিপুরা রাজার পূর্ব-পুরুষদের রাজা উপাধি ছিল না। আমাদের দেশের খুনবাউ নাগারা যেমন সেইরূপ অমুকফা তমুকফা নামে তাহারা পরিচিত দিলেন। পরে কঞ্চৌফা নামে এক ত্রিপুরার একটি পরমা সুন্দরী কন্যা জন্মে। পিতৃগৃহেতে সেই কন্যা কালের গতিতে যুবতী হইল। সেই কন্যাটিকে বিবাহ দেওয়া হয় নাই এমতাবস্থায় সদাশিব এক রাত্রিতে পুরুষের বেশ ধারণ করিয়া সেই কন্যাকে হরণ করিলেন এবং সেই কন্যার গর্ভ হইল। তখন কঞ্চৌফার জ্ঞাতি কুটুম্বগণ কঞ্চৌফাকে জিজ্ঞাসা করিল "তোর কন্যার গর্ভ কিরূপে হইল?" পরে সেই কন্যাকে জিজ্ঞাসা করা হইলে সে বলিল "এক রাত্রিতে একজন পুরুষ আসিয়া আমাকে হরণ করিয়াছিল আমি তাহাকে চিনিতে পারি নাই।" তারপর সেই কন্যার পিতাকে স্বপ্নে সদাশিব বলিলেন, "আমি সদাশিব, আমার বীর্য্যে এই গর্ভ হইয়াছে, তুমি ইহাতে সন্দেহ করিও না। এই কন্যা হইতে এক পুত্র জন্মিবে এবং সে তোমাদের সকলের রাজা হইবে।" কালক্রমে সেই কন্যার এক পুত্র জন্মিল। কালের নিয়মে সেই বালক বড় হইল এবং মহাবলশালী হইল। পরে সে সমস্ত ত্রিপুরাগণকে তাহার অধীন করিয়া লইল। একদিন হরিণ শিকার করিতে গিয়া সে দেখিতে পাইল যে পর্বতের একটি গহ্বর আলোকিত হইয়া আছে। সে অলোক দেখিয়া কিসে ঐ আলো দিতেছে দেখিতে গেল। সেখানে গিয়া দেখিল যে একটা বেঙ একটা সাপকে ধরিয়াছে; সেই বেঙের মাথায় একটি মাণিক্য আছে এবং সেই মাণিক্য হইতে আলো বাহির হইতেছে। তখন সেই সাপটাকে

মারিল, পরে বেঙটাকে মারিয়া ঐ মাণিক্য লইয়া আসিল। সেই রাত্রিতে সদাশিব স্বপ্নে তাহাকে বলিলেন-- "এই মাণিক্য তুই গৌড়ের বাদশাকে দিবি, ইহাতে তোর সকল কার্যসিদ্ধি হইবে।" তখন সে ঐ মাণিক্য নিয়া গৌড়েব বাদশাকে দিল। গৌড়ের বাদশা ঐ মাণিক্য পাইয়া অত্যন্ত সন্তুষ্ট হইয়া ছত্র দণ্ড দিয়া তাঁহাকে রাজা করিয়া তাহার নাম রত্ন মাণিক্য রাখিলেন এবং বলিলেন "তোমার বংশে পরবর্ত্তী কালে যে সকল রাজা হইবে তাহাদের সকলের নাম মাণিক্য রাখিও।" তারপর বাদশা আদর করিয়া রত্ন মাণিক্যের সঙ্গে ছত্রিশ জাতির লোক দিয়া তাঁহাকে নিজ দেশে পাঠাইয়া দিলেন।

তারপর রত্ন মাণিক্য রাজা নিজ দেশে আসিয়া নগর স্থাপন করিলেন এবং সেই নগরের নাম উদয়পুর রাখিলেন। তারপর রাজা সদাশিবের অনুগ্রহ স্বীকার কবিয়া সোনার ত্রিশূল একটি এবং অর্দ্ধচন্দ্র একটি মোট দুইটি রাজচিহ্ন গড়াইলেন। রাজা বাহির হইলে এই দুইটি রাজার আগে আগে লইযা যাওয়া হইত। রাজা বসিবার জন্য একটি সিংহাসন গড়াইয়া লইলেন। তারপর কিছুকাল স্বাধীন ভাবে রাজত্ব ভোগ করিলেন। কাল-ক্রমে রত্ন মাণিক্য রাজা পরলোক গমন করিলেন। তাঁহার পুত্র অমর মাণিক্য। অমর মাণিক্যের পুত্র জছোমাণিক্য, জছোমাণিক্যের পুত্র বিজয় মাণিক্য এবং বিজয় মাণিক্যের পুত্র কৈলাণ মাণিক্য। কৈলান মাণিক্যের দুই পুত্র জন্মিল, একজনের নাম গোবিন্দ মাণিক্য এবং অপর জনের নাম ছত্র মাণিক্য। গোবিন্দ মাণিক্য রাজা হইযা তিন বৎসর রাজত্ব করিলে পর তাহার ভাই ছত্র মাণিক্য মুসলমান নবাবের নিকট গিয়া প্রতি বৎসর দুইটি হাতী দেওয়ার ও বাংলার নবাবের নিকট জামিনদার থাকিবার সর্ত্তে রাজী হইয়া মুসলমান নবাব হইতে লোকলস্কর আনিয়া গোবিন্দ মাণিক্যকে সরাইয়া দিয়া নিজে রাজা হইলেন। সেই দিন হইতে বাংলার নবাবকে হাতী দেওয়ার সর্ত হইল এবং রাজবংশের লোকের মুসলমানের নিকট জামিনদার থাকিবার চুক্তি হইল। তারপর গোবিন্দ মাণিক্য রাজা লুকাইয়া লুকাইয়া নিজ ঘরে দুইবৎসর রহিলেন। ছত্র মাণিক্য রাজা হওয়ার পর

লোকের সুখ দুঃখের বিচার করিতেন না এবং গণ্যমান্য লোকদিগকে হতমান করিতেন। তখন সমস্ত বড়লোকগণ পরামর্শ করিয়া গোবিন্দ মাণিক্যের নিকট গিয়া বলিলেন, "ছত্র মাণিক্য সমস্ত দেশ উচ্ছন্ন করিল। পূর্ব্বে কোনও দিন মুসলমান বাদশাকে হাতী দেওয়ার বা জমিনদার থাকিবার চুক্তি ছিল না। ছত্র মাণিক্য তাহাই করিল। তজ্জন্য আমরা সকলে একমত হইয়া আপনাকে রাজা করিব।" এই কথা শুনিয়া গোবিন্দ মাণিক্য বলিলেন, "ভালই হইয়াছে, তোমরা যদি সকলে একমত হইয়া আমাকে রাজা কর তাহা হইলে আমি তোমাদিগকে ভাল করিয়া সম্মান দিব।" তারপর ছত্র মাণিক্যকে বধ করিয়া গোবিন্দ মাণিক্য রাজা হইলেন। গোবিন্দ মাণিক্য রাজা হওয়ার কতক দিন পরে মুসলমান নবাবকে হাতী দেওয়া বন্ধ করিলেন। গোবিন্দ মাণিক্য অনেক দিন রাজত্ব করার পর মারা গেলেন।

তারপর গোবিন্দ মাণিক্যের পুত্র রাম মাণিক্য রাজা হইলেন। রাম মাণিক্য রাজা তাহার ভাই নরেন্দ্র মাণিক্যকে প্রতিপালন করিয়া সঙ্গে রাখিয়াছিলেন। চম্পক রাই রাম মাণিক্য রাজার সম্পর্কে ছোট ভাই হইতেন। রাম মাণিক্য রাজা চম্পক রাইকে সকল গুণে যোগ্য দেখিয়া যুবরাজ করিলেন। পরে রাম মাণিক্য রাজার বিবাহিতা প্রধানা ভার্যার গর্ভে রত্ন মাণিক্য জন্ম গ্রহণ করেন এবং অবিবাহিতা তিন ভার্যার গর্ভে তিন পুত্র জন্মিল। একজনের নাম দুর্জয় সিংহ, একজনের নাম ঘনশ্যাম এবং অপর জনের নাম চন্দ্রমণি। এইরূপে রাম মাণিক্য রাজার চারি পুত্র জন্মিল। রাজা রাম মাণিক্য মারা যাওয়ার সময়ে রত্ন মাণিক্যের বয়স মাত্র সাত বৎসর ছিল। রাজা রাম মাণিক্য মারা যাওয়ার সময় যুবরাজ চম্পক রাইয়ের হাতে তদীয় রাজ্য সহিতে রত্ন মাণিক্যকে সমর্পন করিলেন।

রাজা রাম মাণিক্য মারা যাওয়ার পর যুবরাজ চম্পক রাই সাত বৎসরের বালক রত্ন মাণিক্যকে সিংহাসনে বসাইয়া রাজা করিলেন। রাজ্যের যাবতীয় কাজ-কারবার সকলই চম্পক রাই নিজেই চালাইতে লাগিলেন। এইরূপে কিছুদিন কাটিল। তারপর রাম মাণিক্য রাজার ভাই নরেন্দ্র

মাণিক্য মুসলমান নবাবের নিকট গিয়া বাদশাকে আরও দুইটি হাতী বাড়াইয়া দেওয়ার সর্তে এবং ঢাকার নবাবের জন্য একটি হাতী দেওয়ার অঙ্গীকারে নবাবের লোক লস্কর আনিলেন। এই কথা শুনিয়া চম্পক রাই পলাইয়া ঢাকায় গেলেন।

রত্ন মাণিক্যকে সিংহাসনচ্যুত করিয়া নরেন্দ্র মাণিক্য রাজা হইলেন। নরেন্দ্র মাণিক্য রত্ন মাণিক্যকে সঙ্গে রাখিয়া ভালরূপে প্রতিপালন করিতে লাগিলেন। নরেন্দ্র মাণিক্য রাজা হইয়া পূর্ব্বের পাত্র, মন্ত্রী সকলকে ঈর্ষা করিতে আরম্ভ করিলেন। প্রজার সুখ-দুঃখের বিষয়ে ভাল করিয়া যত্ন লইলেন না। তারপরে সকলে যুক্তি করিয়া চম্পক রাইয়ের নিকটে গোপনে পত্র লিখিলেন যে, "নরেন্দ্র মাণিক্য রাজা হইয়া অন্যায় নিয়ম-কানুন চালু করিয়াছেন; প্রজার সুখ-দুঃখের কথা ভাবিয়া দেখেন না। এই কারণে দেশ উচ্ছন্নে যাইতেছে। আপনিও ঢাকাতে গিয়া নিশ্চিন্তে কাল কাটাই-তেছেন। অত্রাবস্থায় যাহাতে পূর্ব্বের ন্যায় রত্ন মাণিক্যকে রাজা করিয়া এবং আপনিও যুবরাজের পদে থাকিয়া প্রজা-পালন করিতে পারেন তাহার উপায় চিন্তা করিয়া শীঘ্র চলিয়া আসিবেন এবং আমরাও আপনার সঙ্গে আছি এইরূপ জানিবেন।" উক্তরূপে পত্র লিখিয়া তাহারা গোপনে পত্রটি চম্পক রাইয়ের নিকট পাঠাইয়া দিলেন। চম্পক রাই এই পত্র পাইয়া নবাবের লোক-লস্কর লইয়া দেশে আসিলেন। তখন নরেন্দ্র মাণিক্য রাজা নিজ দেশের লোক-লস্কর লইয়া গিয়া চণ্ডীগড়ে উপস্থিত হইয়া যুদ্ধ আরম্ভ করিলেন। নরেন্দ্র মাণিক্যের সঙ্গের তালেবর লোকেরা নরেন্দ্র মাণিক্যের সঙ্গ পরিত্যাগ করিয়া চম্পক রাইয়ের পক্ষে আসিলেন। নরেন্দ্র মাণিক্য রাজা পলায়ন করিয়া রাজধানীতে আসিলেন এবং নিজের স্ত্রী ও পরি-জনকে ফেলিয়া এবং রত্ন মাণিক্যকে সম্ভাষণ করিয়া পলায়ন করিলেন।

# দ্বাদশ অধ্যায়

## যুবরাজ চম্পক রাইয়ের হত্যা

তারপর চম্পক রাই দেশে আসিয়া রত্ন মাণিক্যকে রাজা করিলেন এবং নিজেও যুবরাজের পদে রহিলেন। পরে নরেন্দ্র মাণিক্যকে খুঁজিয়া আনিয়া বধ করিলেন। তারপর চম্পক রাই সকলকে উপযুক্ত রূপে সম্মান দিয়া প্রজার সুখ-দুঃখ বিবেচনা করিয়া এবং অনেক সিপাহী সঙ্গে রাখিয়া রত্ন মাণিক্য রাজার সেবা করিয়া কিছু দিন কাটাইলেন। চম্পক রাইয়ের ভাগিনা কাশীরামকে চম্পক রাই হাতিখেদার কাজের জন্য সুবা নিযুক্ত করিলেন। পূর্ব্বের নিয়মে রাজবংশীয় ভিন্ন অপর কেহ আরোয়ান লইতে পারিতেন না। চম্পক রাই কাশীরামকে আরোয়ান সঙ্গে লইবার অনুমতি দিলেন। ইহা বড়বড় লোকদের অসহ্য হইল। তাহারা সকলে পরামর্শ করিয়া একমত হইয়া রাজার অজ্ঞাতে রাজা ও চম্পক রাইয়ের মধ্যে বিভেদ সৃষ্টি করিবার জন্য রাজাকে বলিলেন, "চম্পক রাই সমস্ত অধিকার করিয়াছে, আপনি কেবল নামে মাত্র রাজা। বর্ত্তমানের ন্যায় পূর্ব্বে কখনও যুবরাজের হাতে কাজ-কারবার থাকিত না। মহারাজ পূর্ব্বে বালক ছিলেন সেজন্য সবকিছু যুবরাজকে করিতে হইত। কিন্তু বর্ত্তমানে মহারাজ সব কিছুরই যোগ্য বটে। অত্রাবস্থায় রাজ্যের কাজকারবার মহারাজের হাতে আনা উচিত।" তাহারা এইরূপ বলিলে রাজা কহিলেন, "চম্পক রাই সব কিছুরই ভালরূপে ব্যবস্থা করিতেছে, ; তোমরা কেন এরূপ বলিতেছ?" তারপর তাহারা বারবার ঐরূপ বলাতে রাজা বলিলেন, "তোমরা যাহা বলিতেছ তাহা হয়ত ঠিক, কিন্তু চম্পক রাইয়ের হাতে সমস্ত অস্ত্রশস্ত্র ও লোক-লস্কর আছে, এমতাবস্থায়

কি প্রকারে রাজ্যের কাজকারবার আমাদের এখানে আনা যায়?" তখন তাহারা বলিল, "মহারাজ আদেশ দিলে চম্পক রাই সমস্তই দিয়া দিবে।"

তারপর মহারাজ তাহাদের কথামত চম্পক রাইকে বলিয়া পাঠাইলেন, "রাজ্যের যাবতীয় কাজকারবার আমার এখানে হইবে।" রাজার আদেশ শুনিয়া চম্পক রাই সকল বিষয়ই রাজার নিকট দিয়া দিলেন। তারপর চম্পক রাই সংশয়াপন্ন হইয়া রাজসভায় আসা বন্ধ করিলেন। রাজা চম্পক রাই কেন রাজদরবারে আসেন না তাহা জানিতে চাহিয়া চম্পক রাইয়ের নিকট লোক পাঠাইলেন। ইহাতে চম্পক রাই বলিলেন, "দুর্জন সকলে মহারাজের সঙ্গে আমার ভেদ সৃষ্টি করিয়াছে, সেজন্য দ্বিধাগ্রস্থ হইয়া আমি সেখানে যাইতেছি না।" চম্পক রাই যে সন্দেহ বশতঃ রাজার নিকটে আসেন না একথা অন্যান্যেরা উলটা করিয়া রাজাকে বুঝাইল। তাহারা বলিল, "চম্পক রাই মহারাজার সঙ্গে লড়িতে চায় বলিয়া মনে হয়, এক্ষণে আমরা যদি পূর্ব্বেই তাহাকে আক্রমণ করি তবে কেমন হয়?" রাজার চিত্তে চম্পক রাইয়ের জন্য মায়া ছিল। তাহারা এইরূপ বলিলেও রাজা কিছুই বলিলেন না। চম্পক রাই এই কথা শুনিয়া রাজার সঙ্গে সাক্ষাৎ করিতে মনস্থ করিলেন। তখন চম্পক রাইয়ের ভাগিনা কাশীরাম চম্পক রাইকে ডাকিয়া বলিল, "তুমি সেখানে যাইও না, সেখানে গেলে বিপদ ঘটিবে।" ইহাতে চম্পক রাই উত্তর দিলেন, "আমি স্বপ্নেও রাজার অনিষ্ট চিন্তা করি নাই, আমার কেন বিপদ হইবে।" তখন কাশীরাম বলিল, "তুমি অনিষ্ট আচরণ কর নাই সত্য এবং রাজারও তোমার প্রতি বিদ্বেষ ভাব ছিল না, কিন্তু দুষ্টগণ রাজার নিকট কান কথা বলিয়া রাজার মনে তোমার প্রতি শত্রুভাব সৃষ্টি করিয়াছে,। এক্ষণে রাজা ঐ দুষ্টগণের কথা এড়াইতে না পারিয়া পাছে কিছু অনিষ্ট করে এজন্যই আমি তোমাকে বাধা দিলাম।"

তারপর চম্পক রাই নিজ দুর্গের ভিতরে সিপাহী চাকর লইয়া এবং বড় বড় কামান পাতিয়া সাবধানে রহিলেন। এইরূপে তিনদিন কাটিল। কাশীরাম ছিল সিপাহীদের সর্দ্দার, তার ভয়ে চম্পক রাইয়ের দুর্গের দিকে

# ত্রয়োদশ অধ্যায়

## রাজার দৈনিক কাজ

রাজা প্রভাতে উঠিযা প্রাতঃক্রিয়া করার পর দন্ত ধাবন করেন। তারপরে মালিশওয়ালা রাজার শরীরে তৈল মালিশ করিলে রাজা নদীর জলে স্নান করিয়া সোনার ঘটিতে করিয়া এক ঘটি গঙ্গাজল মাথায় ঢালেন। রাজার আদেশের বলে এই গঙ্গাজল মাসে একবার নৌকায় করিয়া আনাইতে হইত। তারপর রাজা মন্দিরে গিযা ইষ্ট-দেবতার সেবা-পূজা করেন। সেখান হইতে আসিয়া জলপান করিযা পুরাণপাঠ শুনেন। তারপরে ভোজন করিয়া বসন পরিধান করেন। সেই সময়ে রাজার সেবক ডাকিযা বলে— "মহারাজের বাহির হইবার সময় হইল।" সঙ্গে সঙ্গে সেলামবাড়ি বাজে। তখন যুবরাজ ইত্যাদি বড় বড় লোকেরা দরবারে উপস্থিত হন। রাজ সভাপণ্ডিত, ইত্যাদি দরবারী লোকেরাও আসে। তারপর দেড় প্রহর অতিক্রান্ত হইলে রাজা আসিয়া সেই সিংহাসন-ঘরে সিংহাসনের উপরে বসেন। যুবরাজ সেই সিংহাসন-ঘরে আসিয়া রাজাকে প্রণাম করেন। সেই ঘরে গালিচার উপরে একটি সুজনী পাতা থাকে যুবরাজ আসিয়া তাহাতে বসেন। বড়ঠাকুরের জন্য ঐ গালিচার উপরে একখণ্ড কাপড় পাতা থাকে, বড়ঠাকুর আসিয়া রাজাকে প্রণাম করিয়া উহাতে বসেন। দুইজন সভাপণ্ডিত আসিয়া রাজাকে আশীর্ব্বাদ করিয়া এইরূপে বসেন। রাজ পুরোহিতও আসিয়া রাজাকে আশীর্ব্বাদ করিয়া গালিচার উপরে বসেন। উজীর, নাজীর, নেমুজীর, কার্কোন, কতোয়াল মুন্থিব ও দেওয়ান আসিয়া রাজাকে প্রণাম করিয়া ঐ ঘরের মধ্যে দাঁড়াইয়া থাকেন। এই ঘরের দিকে আসিবার সময় উপরোক্ত ব্যক্তিগণ মধ্যে কেহই অস্ত্র-শস্ত্র সঙ্গে লইতে পারেন না।

দেশের অন্যান্য বড়লোকেরা তাহাদের লোকজন লইয়া এবং বাংলাদেশ হইতে আসিয়া যাহারা চাকুরী করিতেছে তাহারা রাজাকে প্রণাম করিয়া ঐ ঘরের সম্মুখের খোলা জায়গায় দাঁড়াইয়া থাকে। সেই খোলা জায়গায় সোনার লাঠি লইয়া দুইজন এবং রূপার লাঠি লইয়া দুইজন— এই চারিজন লোক দাঁড়াইয়া থাকে। তাহাদিগকে গুরু-জবর্দ্দার বলে। দেশ বিদেশের লোক রাজাকে প্রণাম করিতে আসিলে তাহাও গুরু জবর্দ্দাবদের রাজার কর্ণগোচর করিতে হয়। রাজা এইরূপে দুই দণ্ডকাল বসিয়া থাকেন। যে সমস্ত বিষয়ে আলাপ করিবাব থাকে তাহা এই সময়ে হয়। তারপর একজন সেবক রাজবাড়িব ভিতব হইতে ফুল-চন্দন, সুগন্ধযুক্ত পান ও সুপারি আনিয়া দেয। একজন ব্রাহ্মণ, যুবরাজ প্রভৃতি সকলকে নিয়মিত রূপে পান-সুপারি ইত্যাদি বিতবণ করে। তাবপব সকলে এই ঘর হইতে নামিয়া আসিয়া সম্মুখের খোলা জাযগায় রাজাকে প্রণাম করে। ব্রাহ্মণেরা রাজাকে আশীর্ব্বাদ কবে। তাবপব রাজা উঠিয়া রাজবাড়ির ভিতরে যান এবং অন্যান্যেবা নিজ নিজ বাড়ীতে যায়। পালাক্রমে একজন বড়ুয়া সোনাব দুযাবী ঘবে এবং একজন হাজাবি অনুমান ৪০ জন লোক লইয়া রূপার দুয়ারী ঘরে থাকে। তাহারা রাত্রিতেও এই নিযমে পাহারা দেয়। উপবোক্ত নিয়মে প্রতিদিন কার্য্য চলে।

# চতুর্দশ অধ্যায়

## নিজে রাজা হওয়ার জন্য ঘনশ্যাম বড়ঠাকুরের প্রচার ও ষড়যন্ত্র

এইরূপে রত্ন মাণিক্য রাজা নিজ ধর্ম্মানুসারে কিছুকাল প্রজা পালন করিতে লাগিলেন; প্রজাগণও তাঁহাকে অত্যন্ত ভালবাসিত। একদা কবিশেখর নামে এক কায়েস্থের ভগিনীকে রাজা রত্ন মাণিক্য রাণী করিয়া আনিলেন। রাজা এই মহিলার মায়ায় কবিশেখরকে দেওয়ানের পদে নিযুক্ত করিলেন এবং তাহাকে ঘন ঘন পুরস্কার আদি দিতে লাগিলেন। এই সমস্ত দেখিয়া ঘনশ্যাম বড়ঠাকুর বলিতে লাগিলেন যে রাজার ভাণ্ডারের সমস্ত কিছুই কবিশেখর নারায়ণ নিয়া শেষ করিয়াছে। কবিশেখর রাজার আদরে গর্ব্বিত হইয়া একদিন রাজার ভাই ঘনশ্যাম বড়ঠাকুরকে "বান্দীর পুত" বলিয়া গালাগালি দিলেন।

বড়ঠাকুর এই কথা শুনিয়া দুই দিন পরে রাজবাড়িতে গিয়া দুয়ারীকে (স্ত্রীলোক আরক্ষিক) এই বলিয়া রাজাকে জানাইয়া পাঠাইলেন যে "আমি রাম মাণিক্য রাজার পুত্র এবং রত্ন মাণিক্য রাজার ভাই। কবিশেখর আমাকে 'বান্দীর পুত' বলিয়াছে। তুমি এই কথা গিয়া রাজাকে জানাও যে আমি কবিশেখরকে কাটিতে যাইতেছি।" দুয়ারী রাজার সেবকের মারফতে এই কথা রাজাকে জানাইলে রত্ন মাণিক্য লোক পাঠাইয়া তাহাকে বলিয়া দিলেন যে "কবিশেখর এইরূপ বলিতে পারে না, আমি তাহাকে শাস্তি দিব, তোমরা গিয়া বড়ঠাকুরকে অপেক্ষা করিতে বল।" সেই লোকেরা আসিয়া দেখে যে বড়ঠাকুর চলিয়া গিয়াছে। ঘনশ্যাম বড়ঠাকুর দুয়ারীকে খবর

দিয়াই ঘোড়া ছুটাইয়া কবিশেখরের বাড়ীতে গেলেন। কবিশেখর নিজ চণ্ডীমণ্ডপে বসিয়া পূজা করিতে ছিলেন। সেই সময় ঘনশ্যাম চণ্ডীমণ্ডপের মধ্যে ঢুকিয়া কবিশেখরকে কাটিয়া ফেলিলেন। রাজা তাড়াতাড়ি করিয়া ঘনশ্যামের পিছনে পিছনে লোক পাঠাইয়া দিলেন। বড়ঠাকুর কবিশেখরকে কাটিয়া নিজের বাড়ীতে ফিরিয়া আসিবার সময়ে তাহারা তাহার দেখা পাইল।

তারপর কবিশেখর নারায়ণের ভাইয়ের বংশীয়েরা তাহার মৃতদেহ রাজবাড়ীর দরজায় রাখিয়া রাজার নিকট নালিশ করিয়া বলিল যে বিনা অপরাধে ঘনশ্যাম বড়ঠাকুর কবিশেখরকে হত্যা করিয়াছে। রাজার স্ত্রী কবিশেখর নারায়ণের ভগিনীও অনেক কাঁদিয়া রাজাকে বলিল, "তুমি বিদ্যমান থাকিতে বিনা দোষে বড়ঠাকুর আমার ভাইকে কেমনে বধ করেন?" তখন রাজা বলিলেন "ঘনশ্যাম বড়ঠাকুর আমার ভাই হয়, তাহাকে কেন কবিশেখর অন্যায় কথা বলিল? এই কাজের জন্য বড়ঠাকুরকে শাস্তি দিলেও দিতে পারি কিন্তু তাহা করিলে লোক সমাজে আমার দুর্নাম হইবে, তাহাছাড়া তোমার ভাইকেও ফিরিয়া পাওয়া যাইবে না।" এই কথা বলিয়া রাজা নিজের স্ত্রীকে প্রবোধ দিয়া কাহাকেও কিছু না বলিয়া চুপ করিয়া রহিলেন। বড়ঠাকুর রাজার স্ত্রীর ভাই কবিশেখরকে বধ করিয়া মনে মনে রাজার প্রতি সংশয়াবিষ্ট হইয়া রহিলেন।,

রত্ন মাণিক্য রাজার এক সহোদরা ভগ্নী ছিলেন; তাহাকে রাজা রাজদুর্লভ নামক এক ত্রিপুরার নিকট বিবাহ দিয়াছিলেন। পরে রাজা ঐ ভগ্নীর প্রতি স্নেহ-পরবশ হইয়া রাজদুর্লভ নারাণকে কোতোয়াল মুছিবের পদ দিলেন এবং তাহাকে আরোয়ান ও নিশান দিলেন। ঘনশ্যাম বড়ঠাকুর রাজার এই কার্য্যে অসন্তুষ্ট হইয়া বলিতে লাগিলেন যে "কোনও দিন ও কোনও রাজা কোতোয়াল মুছিবকে আরোয়ান ও নিশান দেন নাই, রত্ন মাণিক্য রাজা এইরূপ অনিয়মের কাজ করিতেছে।" এই কথা ঘনশ্যাম মনে করিয়া রাখিলেন। এদিকে রত্ন মাণিক্য রাজা কোনও কথা মনে করিয়া

রাখিলেন না এবং ঘনশ্যামকে পূর্ব্বের ন্যায় স্নেহমমতা করিতে লাগিলেন।

মুরাদ্‌বেগ নামে এক মোগল ছিল। মুরাদ্‌বেগের পিতাকে দিয়া চট্টগ্রাম লুণ্ঠন করিয়া আনা হইয়াছিল এবং তাহাকে অত্যন্ত উপযুক্ত দেখিয়া রাজা সম্মান দিয়া নিজের সঙ্গে রাখিয়াছিলেন। মুরাদ্‌বেগের পিতা মারা যাওয়ার পর রত্ন মাণিক্য রাজাও পূর্ব্বের ন্যায় মুরাদবেগকেও সেইরূপ সঙ্গে সঙ্গে রাখিলেন। মুরাদ্‌বেগ কর্ম্মী হিসাবে চাকরি লইয়া রাজার সঙ্গে সঙ্গে থাকিত। তাহার ঘর বাড়ি মেহেরকুল পরগনায়, পরিজনবর্গ সেখানেই থাকে। তাহাছাড়া রাজার আবশ্যক মতে কাজ কর্ম্ম করিতে ঢাকাতেও আসাযাওয়া করে; সে জন্য মুরাদ্‌বেগ ঢাকাতেও একটি বাড়ি করিয়াছে।

মুরাদ্‌বেগের এক ভগ্নী মেহেরকুল পরগনার বাড়ীতে থাকে। সুন্দরী কন্যা আছে শুনিয়া রাজা মুরাদ্‌বেগকে না জানাইয়া সেই কন্যা আনিবার জন্য গোপনে একজন সেবক পাঠাইয়া দিলেন। সেবক ঐ কন্যার নিকট উপস্থিত হইয়া রাজার আদেশ জানাইল এবং বলিল, "তোমাকে লইয়া যাইবার জন্য মহারাজের আদেশ হইয়াছে, তোমাকে যাইতে হইবে।" এই কথা শুনিয়া সেই কন্যা বলিল, "ভাল হইয়াছে, মহারাজ যখন আমার প্রতি অনুগ্রহ করিয়াছেন, আমি যাইব। তুমি দিন চারি অপেক্ষা কর; আমি জিনিসপত্র কিছু গুছাইয়া লই।" এইরূপে তাহাকে অপেক্ষা করিতে বলিয়া গোপনে মুরাদ্‌বেগের নিকট খবর পাঠাইয়া জানাইল যে "আমাকে পূর্ব্বে ঢাকার এক মোগলের নিকট বিবাহ দিয়াছ; এদিকে আমাকে লইয়া যাইবার জন্য রাজার একজন সেবক আসিয়াছে। রাজা যদি আমাকে লইয়া যায় তবে ঐ মোগলের নিকট তোমার অপযশ হইবে। এই বিষয় জানিয়া যাহা উচিত মনে হয় কর।"

মুরাদ্‌বেগ এই পত্র পাঠ করিয়া দুঃখিত হইয়া গোপনে ঘনশ্যাম বড়-ঠাকুরের নিকট সমস্ত কথা জানাইল। এই কথা শুনিয়া ঘনশ্যাম বড়ঠাকুর মনে মনে ভাবিলেন, এই সুযোগে আমি মুরাদ্‌বেগের সঙ্গে রাজার বিবাদ ঘটাইব এবং ইহাতে আমার মনোবাঞ্ছা পূর্ণ হইবে। এইরূপ স্থির করিয়া

মুরাদ্‌বেগকে বলিলেন, "রাজার সঙ্গে কি তোমার পূর্বে এবিষয়ে কোন কথাবার্ত্তা হইয়াছে ? এখন তুমি ভাবিয়া দেখ যে রাজার এই কাজ তুমি ভাল মনে কর কি না ?" মুরাদ্‌বেগ বলিল, "এবিষয়ে রাজার সঙ্গে আমার পূর্বে কোনও কথাবার্ত্তা হয় নাই, আমি ইহার কিছুই জানি না। তাহা ছাড়া পূর্বেই এই কন্যা আমি ঢাকায় এক মোগলের নিকট বিবাহ দিয়াছি, এখন রাজা যদি এই কন্যা লইয়া আসেন তবে আমি ঐ মোগলের নিকট কি উত্তর দিব ? আর সেই মোগলই বা কেন আমাকে ছাড়িয়া দিবে ? তাহা ছাড়া পূর্ব্ব অবধি আমাদের মেয়ে রাজারা কখনও নেন নাই। বর্ত্তমানে রাজা এইরূপ অনিয়মে চলিলে আমি কি বলিব ! আর কিরূপেই বা এ বিপদ হইতে রক্ষা পাইব ?" মুরাদ্‌বেগের উত্তর আশাঞ্জনক দেখিয়া ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন, "তুমি যাহা বলিয়াছ, ভালই বলিয়াছ। যদি তুমি তোমার ভগ্নীকে রাখিতে ইচ্ছা কর তবে এখনই তোমার মেহেরকুলের বাড়ীতে গিয়া তোমার স্ত্রী ও পরিবারবর্গের লোকজন লইয়া ঢাকায় চলিয়া যাও, তবে তোমার সবদিক্ রক্ষা হইবে।" তখন মুরাদ্‌বেগ ঢাকায় চলিয়া যাইবে বলিয়া স্থির করিয়া ঘনশ্যাম ঠাকুরকে বলিল, "আমার ছাড়পত্র নাই, চণ্ডীগড়ের সিপাহীরা আমাকে কেন ছাড়িয়া দিবে ?" ঘনশ্যাম বলিলেন, "তোমাকে কে আটকাইতে পারে ? তুমি নিজ ক্ষমতা দেখাইয়া চলিয়া যাইও।" তারপর মুরাদ্‌বেগ নৌকা লইয়া রাজধানী হইতে মেহেরকুলের দিকে রওনা হইল।

মুরাদ্‌বেগের চলিয়া যাওয়ার কথা শুনিয়া রাজা ঘনশ্যাম বড়ঠাকুরকে ডাকাইয়া আনিয়া বলিলেন, "তুমি নিজে গিয়া মুরাদ্‌বেগকে বুঝাইয়া ফিরাইয়া লইয়া আইস।" এই কথা বলিয়া রাজা তাহাকে পাঠাইয়া দিলেন। ঘনশ্যামের মনে যে নিজে রাজা হওয়ার দুরাশা আছে তাহা রাজা জানিতেন না। তখন ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন, 'উত্তম, আমি মুরাদ্‌-বেগকে ফিরাইয়া আনিব, মহারাজ এ বিষয়ে বিন্দুমাত্রও চিন্তিত হইবেন না।" রাজার নিকটে এই কথা বলিয়া ঘনশ্যাম মুরাদ্‌বেগকে ফিরাইয়া আনিতে

গেলেন। ঘনশ্যাম যাইয়া চণ্ডীগড়ের উজানে মুরাদ্‌বেগের লাগ পাইলেন। তখন ঘনশ্যাম বলিলেন "তোমাকে ফিরাইয়া নেওয়ার জন্য রাজা আমাকে পাঠাইয়া দিয়াছেন ; তোমার আমার মধ্যে যে গোপন কথা হইয়াছে রাজা তাহার কিছুই জানেন না। এখন আমার মনের কথা তোমাকে এবং তোমার মনের কথা আমাকে বলা দরকার, তাহা ছাড়া আমাদের উভয়ের উদ্দেশ্য যাহাতে সিদ্ধ হয় সে বিষয়েও ব্যবস্থা করা উচিত।" তখন মুরাদ্‌বেগ বলিল, "সাহেব যাহা আদেশ করেন আমি তাহাই করিব।" তখন তামা-তুলসী সম্মুখে রাখিয়া শপথ করিয়া ঘনশ্যাম বলিলেন, "আমি তোমাকে ছাড়িব না এবং তুমিও আমাকে ছাড়িতে পারিবে না। যদি আমাদের এই শপথ ভঙ্গ হয় তবে খোদা ও পরমেশ্বর আমাদিগকে শাস্তি দিবেন।" এইরূপে স্বীকৃত হইয়া উভয়ে শপথ গ্রহণ করিল। তখন ঘনশ্যাম মুরাদ্‌বেগকে বলিলেন, "আমাদের রাজা কোতোয়াল মুছিবকে আরোয়ান ও নিশান দিয়াছেন। তাহাছাড়া কবিশেখরকে দেওয়ান করিয়া বড় করিয়া দিযাছিলেন, কবিশেখর আমাদের কাহাকেও মান্য করিতেন না। এখন আবার তোমার পরিবারেব উপর অন্যায় করিতে উদ্যত হইয়াছেন। এইরূপ অনিয়ম কে সহ্য করে? তুমি আমার সহায় হও, আমি রাজা হই।" মুরাদ্‌বেগ বলিল "ভালই হইয়াছে, আপনি যাহা আদেশ করিবেন আমি তাহাই করিব। আপনার জন্য আমার দেহ ও প্রাণ দিয়া আপনার আদেশ প্রতিপালন করিব।" ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন "তুমি আর বিলম্ব করিও না। তোমার স্ত্রী ও পরিবারের লোকজনদের লইয়া শীঘ্র ঢাকাতে চলিয়া যাও। বাজা তোমাকে পাইলে মারিয়া ফেলিবে। তুমি ঢাকায় গিয়া সিপাহী ও চাকর যাহা পার সংগ্রহ করিয়া রাখ। আমি এখান হইতে হাতী ধরিবার জন্য যাইব। সেই সময়ে আগের দিনের নিয়মের চেয়ে দেশের লোকজন বেশী করিয়া আমার সঙ্গে লইয়া আসিব। পরে তোমার নিকট আমি লোক পাঠাইয়া দিব। তখন তুমি সিপাহী ও চাকর লইয়া আসিয়া আমার সঙ্গে মিলিত হইও। এখন তুমি চলিয়া যাও, আমি গিয়া রাজার সঙ্গে সাক্ষাৎ করি। তোমার

দেখা পাইলাম না বলিয়া আমি রাজার নিকট বলিব।" তখন মুরাদ্‌বেগ বলিল, "রাজার একজন সেবক আমার বাড়ীতে গিয়াছে; তাহার কি ব্যবস্থা করিব?" ঘনশ্যাম বলিলেন, তুমি তাহাকে কাটিয়া ফেলিও।" মুরাদ্‌বেগ বলিল, "তাহা হইলে আপনার একজন লোক আমার সঙ্গে দিন।" তখন ঘনশ্যাম নিজের একজন বিশ্বাসী লোক মুরাদ্‌বেগের সঙ্গে দিয়া তাহাকে পাঠাইয়া দিলেন। মুবাদ্‌বেগ তাহার মেহেরকুলের বাড়ীতে গিয়া রাজার সেবকটিকে কাটিয়া ফেলিল এবং পরিবারবর্গ লইয়া নৌকায় উঠিয়া ঢাকায় চলিয়া গেল। রাজার সেবককে কাটিবাব জন্য ঘনশ্যাম ঠাকুর যে লোক দিয়াছিলেন মুরাদ্‌বেগ তাহাকেও সঙ্গে করিয়া ঢাকায় লইয়া গেল।

ঘনশ্যাম এইরূপে মুরাদ্‌বেগকে পাঠাইয়া দিয়া নিজের সঙ্গের লোক-দিগকে বলিলেন, "মুরাদ্‌বেগের সঙ্গে আমার দেখা হওয়ার কথা কেহ বলিও না। যাহার মুখে এই কথা প্রকাশ পায় তাহাকে আমি কাটিয়া ফেলিব।" তারপর ঘনশ্যাম রাজধানীতে আসিয়া রাজাকে বলিলেন, "আমি মুরাদ্‌বেগের নাগাল পাইলাম না। সে পূর্ব্বেই চলিয়া গিয়াছে। গিয়াই বা সে আমাদের কি করিতে পারে! কোনও অসুবিধার জন্য বোধ হয় সে চলিযা গিয়াছে। পুনর্বার আমি তাহাকে আনাইলে সে আসিবে। বিশেষতঃ সে আমাদের কিছুই করিতে পারে না।" এইরূপে রাজাকে ছলনা করিয়া প্রবোধ দিয়া ঘনশ্যাম বড়ঠাকুর 'নিজ বাড়ীতে চলিয়া আসিলেন। ঘনশ্যামের দুরভিসন্ধির কথা রাজা জানিতে পারিলেন না।

## পঞ্চদশ অধ্যায়

### ঘনশ্যাম বড়ঠাকুরের হাতী ধরিতে যাত্রা

এইরূপে কিছুদিন কাটিল। তাহাদের দেশে প্রতি বৎসর হাতী ধরিবার জন্য বড়ঠাকুরকে যাইতে হয়, তখন বড়ঠাকুরের সঙ্গে অনেক লোক যায়। হাতী-ধরার জায়গায় তিন চারি মাস থাকিয়া একশত বা আশিটি হাতী যাহা পাওয়া যায় ধরিয়া আনে। এই হাতীর মধ্যে কিছু নবাবকে ইরশাল দেয় এবং কিছু বিক্রয়ও করে। তাহাছাড়া দেশ বিদেশেও দেওয়া হইত এবং কিছু অবশিষ্টও থাকিত।

তারপর হাতী ধরার নিয়মিত সময় উপস্থিত হইলে রাজা বলিলেন, "বড়ঠাকুরের হাতী ধরিতে যাওয়ার সময় আসিয়াছে। দিন তারিখ দেখিয়া বড়ঠাকুর হাতী ধরিতে যাইতে প্রস্তুত হউক এবং সঙ্গের যে যে লোক নিতে হইবে তাহাদিগকে প্রস্তুত হইবার জন্য খবর দিক।" তখন রাজার আদেশ শুনিয়া ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন, "মহারাজের যখন আদেশ হইয়াছে তখন আমি হাতী ধরিতে যাওয়ার জন্য প্রস্তুত হইব। কিন্তু পূর্ব্বে মুসলমান নবাবকে দুইটি হাতী দেওয়ার সর্ত্ত ছিল ; তারপর নরেন্দ্র মাণিক্য আরও দুইটি বাড়াইয়া দিলেন। চম্পক রাই অহঙ্কারে মত্ত থাকিয়া ঐ বর্দ্ধিত হাতীগুলি দেন নাই। বর্ত্তমানে ঐ বাকীপড়া হাতীর জন্য মুসলমান নবাব বার বার মহারাজকে জানাইয়া পাঠাইয়াছে। যদি এড়াইতে না পারা যায় তবে সেই হাতীও দিতে হইবে। এই কারণে এ বৎসর বেশী করিয়া হাতী-ধরা দরকার এবং সেজন্য বেশী করিয়া লোকও লইয়া যাইতে হইবে।"

ঘনশ্যাম এইরূপ বলিলে পর রাজা বলিলেন, "বড়ঠাকুর ভালই বলিযাছে, পূর্বের চেয়ে অতিরিক্ত যতলোক লাগিবে বড়ঠাকুর সংগ্রহ করিয়া লইযা পরে আমাকে জানাইবে।" তারপর ঘনশ্যাম অন্যবারের চেয়ে বেশী করিযা বড়লোক ও অন্যান্য লোক যাহা আবশ্যক মনে করিলেন সঙ্গে করিযা লইলেন এবং পরে রাজাকে গিযা অতিরিক্ত লোক যাহা লওযা হইযাছে জানাইলেন। রাজা তাহার কার্য্য অনুমোদন করিযা তাহাকে পুরস্কার দিযা বিদায দিলেন। বড়ঠাকুর বস্ত্র মাণিক্য রাজার নিকট হইতে বিদায লইযা সেই সমস্ত লোকজন সঙ্গে করিযা অগ্রহাযণ মাসে হাতীধরিতে বনো হইযা খণ্ডল পরগণায গিযা বাসা করিযা রহিলেন।

# ষোড়শ অধ্যায়

## ত্রিপুরার দরবারে আসামের দূত

এদিকে স্বর্গদেবতার আদেশে আমরা দূতগণ চৈত্র মাসে ত্রিপুরার রাজধানীতে পৌঁছিলাম। রাজা রত্ন মাণিক্য আমাদের জন্য থাকা ও খাওয়ার যোগাড় করিয়া দিয়া আমাদিগকে রাখিলেন। পরে ঘনশ্যাম বড়ঠাকুরকে লিখিয়া পাঠাইলেন, "আজ চারি মাস হয় বড়ঠাকুর হাতী ধরিতে গিয়াছে ; এই কার্য্যে লোকজন ও দেশের বড় লোকেরা বেশী করিয়া চলিয়া গিয়াছে। আমাদের এখানে স্বর্গদেব রাজার দূত আসিযা অপেক্ষা করিতেছে। তাহাদিগকে রাজসভায় অভ্যর্থনা করা দরকার। বড় রাজার নিকট হইতে দূত আসিয়াছে, অতএব বৃহৎ সভা করিয়া সেই দূতগণকে দরবারে অভ্যার্থনা করা উচিত। এই কথা জানিযা বড়ঠাকুর সত্বর চলিয়া আসুক।" রাজার এই পত্র পাইয়া বড়ঠাকুর রাজার নিকট ছল করিয়া এক পত্র লিখিয়া পাঠাইলেন তাহাতে তিনি বলিলেন, "মহারাজ উত্তম আদেশ দিয়াছেন, কিন্তু বহুদিনের চেষ্টায় হাতী ধরা হইয়াছে, আর কিছু ধরিবার বাকী আছে ; ঐগুলি না ধরা উচিত হয় না। রাজধানীতে দেশের লোকজন জড় করিয়া সুন্দররূপে দরবার করিয়া স্বর্গ রাজার দূতগণকে দরবারে অভ্যর্থনা করা হউক। পরে তাহাদিগকে বিদায় দিবার সময়ে মহারাজা আমার সঙ্গে পরামর্শ করিয়া যাহা ভাল মনে হয় সেরূপ করিবেন।" রাজা এই পত্র পাইয়া ঘনশ্যাম আসিবে না জানিয়া আমাদিগকে রাজসভায় অভ্যর্থনা করিবেন বলিয়া স্থির করিলেন।

রত্ন মাণিক্য রাজা যুবরাজ ও উজীরকে আদেশ করিলেন, “বড় রাজার দূত আসিয়াছে, তাহাদিগকে দরবারে অভ্যর্থনা করিবার জন্য দিন তারিখ দেখিয়া রাজধানীর লোকজন জড় করিয়া জিনসপত্র সুন্দররূপে গুছাইয়া ভাল করিয়া দরবারের ব্যবস্থা করুক।” যুবরাজ ও উজীর রাজার আদেশ শুনিয়া দিন তারিখ দেখিয়া বৈশাখ মাসের চার দিন গত হইলে আমাদিগকে দরবারে উপস্থিত করার দিন স্থির করিলেন। দরবারের দিন অনুমান ষাট জন ঘোড়সওয়ার দরবারে আসিল। তাহারা বিদেশ হইতে আসিয়া এরাজ্যে চাকরিতে ভরতি হইয়াছে। ইহাদের পরনে ছিল জামা, ইজার এবং জামিয়ার এবং ইহাদের অস্ত্র ছিল ঢাল, তরোয়াল, তীর এবং ধনুক; তাহাদের মধ্যে কাহারও কাহারও হাতে বড়শিও ছিল। তাহাদের ঘোড়াগুলির জিন কতক ছিল চামড়ার আর কতক ছিল বনাতের। তাহারা মাসিক হিসাবে রুপার টাকায় মাহিয়ানা পায়। ঢালীর সংখ্যা অনুমান এক হাজারের মতন হইবে। ইহাদের অস্ত্র ছিল ঢাল এবং তরোয়াল। তীরন্দাজ ছিল অনুমান দেড় হাজার; ইহাদের অস্ত্র ছিল ঢাল, তীর এবং ধনুক। হিন্দুস্থানী সৈন্যের সংখ্যা অনুমান পাঁচশত; ইহাদের অস্ত্র ছিল বন্দুক, ঢাল এবং তরোয়াল। এই সমস্ত সৈন্যদের মধ্যে জমাদার ও হাজারি এই দুই পদের লোক আছে। তাহাদের মাসিক বেতনের টাকা এই দুই পদের লোকদের হাতে দেওয়া হয়; তাহারা অন্যান্যদের ঐ টাকা বাঁটিয়া দেয়। আমরা ত্রিপুরা রাজার সভায় উপস্থিত হইবার পূর্ব্বেই ঐ সমস্ত লোকের সংখ্যা তিন হাজারের মতন হইয়াছিল।

আমাদের দুই জনকে নেওয়ার জন্য ত্রিপুরার দুইজন দূত রামেশ্বর ন্যায়ালঙ্কার ভট্টাচার্য্য ও উদয় নারায়ণ বিশ্বাস ঘোড়ায় চড়িয়া আমাদের এখানে আসিলেন। আমাদের জন্যও দুইটি ঘোড়া আনা হইল। ত্রিপুরার এই দুইজন দূতের সঙ্গে তীর-ধনুক-ধারী অনুমান চল্লিশ জন লোক আসিল। তাহারা আমাদের দুইজনকে আমাদের বাসা হইতে আনিয়া গড়ের বাহিরে রুপার দুয়ারী ঘরের সম্মুখে একটি কুঁজী ঘরে বসাইলেন। সেখানে রামেশ্বর

ন্যায়ালঙ্কার আমাদের সঙ্গে রহিলেন আর উদয় নারায়ণ রাজার কাছে চলিয়া আসিলেন।

তখন যুবরাজ দরবারে আসিলেন। তাহার সঙ্গে আসিল লাল নিশান আটটি, ঘোড়সওয়ার ছয় জন, হিন্দুস্থানী সৈন্য, ঢালী, তীরন্দাজ ইত্যাদি লোক অনুমান এক শ জন। যুবরাজ পালকিতে চড়িয়া দরবারে আসিলেন। ঐ পালকির চাল ছিল বনাত দিয়া ঢাকা। সেই চালের দুই মাথায় দুইটি রুপার কলাফুল দেওয়া ছিল। পালকির গা বনাত দিয়া মুড়িয়া দেওয়া ছিল এবং উহার দুই মাথায় রুপা দিয়া বাঘের মুখ বানাইয়া বাঁধিয়া দেওয়া হইয়াছিল। যুবরাজের পরনে ছিল কিংখাবের জামা, সোনালী পটুকা, সোনালী কাজকরা গুজরাটী জিবা, এলাছার ইজার, ঘাড়ের উপর একখানি শাল কাপড়, কানে মুক্তা, গলায় দুগ্‌দুগীর সহিত মুক্তার মালা এবং কোমরে পাথর-খচিত হাতলযুক্ত একখানি খঞ্জর। তাহার দুই দিকে দুই জন সেবক সোনার হাতলযুক্ত দুইখানি তলোয়ার এবং সোনার চোখ লাগান ঢাল দুইটি লইয়া আসিতেছিল। তাহার আগে আগে আসিতেছিল দশটি হাতী, তার মধ্যে দুইটির উপরে বনাত দেওয়া ছিল। হাতীগুলির দাঁতে সোনার বলয় ছয় জোড়া করিয়া দিয়াছিল। উহাদের কপালে সোনার গোলাকৃতি গহনা পরানো ছিল। এই সমস্ত ছাড়া যুবরাজের চড়িবার তুর্কী ঘোড়া ছিল একটি; উহার জিন ছিল বনাতের তৈরী এবং মুখছাউনিটি ছিল সোনালী রংয়ের। চামড়ার তৈরী জিন লাগান টাঙ্গন ঘোড়া ছিল বারটি। এই সমস্ত সাজ-সরঞ্জাম লইয়া যুবরাজ আসিলেন। এই সময়ে একজন লোক যুবরাজকে চামড় ঢুলাইতেছিল এবং অপর একজন যুবরাজের উপরে আরোয়ান ধরিয়া রাখিতেছিল। তারপর আসিলেন রাজবংশীয় ধরণীধর ঠাকুর। তাহার সঙ্গে ছিল সবুজ রংয়ের নিশান দুইটি, হাতী দুইটি, চামড়ার জিন লাগান ঘোড়া তিনটি এবং বনাতের তৈরী জিন লাগান ঘোড়া একটি। ঢালী ও হিন্দুস্থানী সৈন্য সহ তাহার সঙ্গে চল্লিশ জন লোক ছিল। ধরণীধর ঠাকুরও আসিলেন বনাতের

ছাউনি দেওয়া পালকিতে চড়িয়া। তাহার পরনে ছিল মখমলের জামা, গুজরাটী সোনালী কাজকরা জিরা, সোনালী পটুকা, আতলঞ্চের ইজার এবং একখানা শাল কাপড়। তাহার কানে মুক্তা, গলায় তুগ্‌তুগীর সঙ্গে মুক্তার মালা এবং কোমরে সোনালী রংয়ের জামিয়ার ছিল। সোনার গিলটি করা তলোয়ার একটি এবং ঢাল একটি সেবকের হাতে ছিল। তাহাদের দেশে রাজবংশীয় লোকদিগকে ঠাকুর বলে।

তারপর উজীর আসিলেন। তাহার সঙ্গে হাতী ছিল ছয়টি, বনাতের জিন দেওয়া ঘোড়া একটি, চামড়ার জিন দেওয়া ঘোড়া পাঁচটি ; ঘোড়-সওয়ার তিন জন এবং ঢালী, হিন্দুস্থানী ও তীরন্দাজ সৈন্য মিলিয়া প্রায় আশি জন লোক তাহার সঙ্গে আসিল। বনাতের ছাউনি দেওয়া পালকিতে চড়িয়া উজীর আসিলেন। সেই পালকির দণ্টি ছিল মখমল দিয়া মোড়ান। উজীরের পরনে ছিল খাছাব জামা, সোনালী পটুকা, জিরা, গোছপেছ, আতলঞ্চের ইজার, শাল কাপড় একখানা এবং কোমরে সোনালী রংযের জামিযার। তিনি কানে মুক্তা এবং গলায় তুগ্‌তুগীর সঙ্গে মুক্তার মালা পরিধান করিযাছিলেন। পালকির দুই ধারে দুই জন সেবক লইয়া চলিয়াছিল ঢাল দুইটি এবং সোনার হাতলযুক্ত ও বনাতের তৈরী খাপের মধ্যে তলোযার দুইটি। এইরূপে সাজিয়া উজীর দরবারে আসিলেন।

তারপর নাজীর আসিলেন। তাহার সঙ্গে ছিল হাতী দুইটি, ঘোর-সওয়ার দুইজন, ঢাল-তরোয়াল ধারী সৈন্য অনুমান ষাট জন, বনাতের জিন দেওয়া ঘোড়া একটি ও চামড়ার জিন দেওয়া ঘোড়া তিনটি ছিল। নাজীর মখমলের ছাউনি দেওয়া পালকিতে চড়িয়া আসিলেন। তিনি পরিয়াছিলেন ছাহানরের জামা, গুজরাটী সোনালী রংয়ের পটুকা, সোনালী কাজকরা জিরা, রুপালী গোছপেছ, আতলঞ্চের ইজার, শাল কাপড়, কোমরে সোনালী কাজকরা জামিয়ার, কানে মুক্তা ও গলায় তুগ্‌তুগী। দুইজন সেবক দুই দিকে দুইখানা ঢাল ও দুইটি তরোয়াল লইয়া আসিতেছিল। এইরূপে নাজীর দরবারে উপস্থিত হইলেন।

তারপর কার্কোন আসিলেন। তাহার সঙ্গে ছিল হাতী দুইটি, বনাতের জিন দেওয়া ঘোড়া একটি, চামড়ার জিন দেওয়া ঘোড়া চারিটি, ঘোর-সওয়ার দুইজন এবং ঢাল-তরোয়াল ও বন্দুকধারী সৈন্য প্রায় ষাট জন। তাঁহার পরনে ছিল বুন্দরী ছিটের জামা, বুটিদার জিরা, রুপালী গোছপেছ, সোনালী পটুকা, আতলশ্বের ইজার, কানে মুক্তা ও সোনালী কাজকরা জামিয়ার। সঙ্গে একটি ঢাল ও একটি তরোয়াল লইয়া একজন সেবক আসিতেছিল।

পরে আসিলেন কোতোযাল-মুছিব। তাহার সঙ্গে আসিল জরদ রংয়ের নিশান সাতটি এবং হাতী আটটি। হাতীগুলির মধ্যে দুইটির উপবে বনাত দিয়া ঢাকনি দেওয়া হইয়াছে ও উহাদের কপালে গোলাকৃতি সোনার গহনা দেওয়া হইযাছে। বনাতের জিন ও সোনালী রংযেব মুখ-ছাউনি দেওয়া ঘোড়া দুইটি এবং চামড়ার জিন দেওয়া ঘোড়া আটটি, ঘোর-সওয়ার ছয়জন, ঢালী অনুমান চল্লিশ জন, বর্কন্দাজ প্রায় ত্রিশ জন এবং তীবন্দাজ অনুমান চল্লিশ জন তাহার সঙ্গে আসিল। তিনি পালকিতে চড়িয়া আসিলেন। ঐ পালকির উপরে বনাত দিয়া ছাউনি দেওয়া ছিল; ছাউনির উপরে দুই মাথায় রুপার দুইটি কলাফুল বসান ছিল; পালকির বেড়া বনাত দিয়া মোড়া ছিল এবং পালকির দরজায় রুপার তৈরী মকরের মুখ আটকাইয়া দেওয়া হইয়াছিল। কোতোয়াল-মুছিবের পরনে ছিল সোনালী রংয়ের বাদামী কাপড়ের জামা, সোনালী গুজরাটী জিরা, গোছপেছ, সোনালী পটুকা, গুজরাটী আতলশ্বের ইজার। সোনালী রংয়ের একখানি তসর দেড়ভাঁজ করিয়া ঘাড়ের উপরে লইয়াছিলেন। পাগড়ির উপরে সোনার তরোলা দুইটি, কানে মুক্তা, গলায় পাথর খচিত কণ্ঠাভরণ, দুগদুগীর সহিত মুক্তার মালা এবং কোমরে সোনার হাতলের উপরে পাথর খচিত খঞ্জর একটি পরিধান করিয়াছিলেন। পালকির দুই দিকে সেবকেরা সোনার মুষ্টিযুক্ত তরোয়াল দুইটি, সোনার চোখ দেওয়া ঢাল দুইটি, এবং সোনালী রং করা বড়শি দুই গাছ লইয়াছিল। এইরূপে সাজিয়া

কোতোয়াল মুছিব দরবারে আসিলেন।

তারপরে দেওয়ান আসিলেন। তাহার সঙ্গে হাতী দুইটি, বনাতের জিন দেওয়া ঘোড়া একটি, চামড়ার জিন দেওয়া ঘোড়া তিনটি এবং ঢাল-তরোয়াল-ধারী লোক অনুমান চল্লিশ জন ছিল। তাহার পরনে ছিল চিকণ কাপড়ের জামা, সোনালী কাজকরা জিরা, রুপালী গোছপেছ ও রুপালী পটুকা, আতলঞ্চের ইজার এবং শাল কাপড় একখানা। তিনি কানে মুক্তা ও গলায় সোনা দিয়া বাঁধা রুদ্রাক্ষের মালা দুই লহর পরিয়াছিলেন এবং একটি সোনালী জামিয়ার সঙ্গে লইয়াছিলেন। এইরূপে সাজিয়া মখমলের ছাউনি দেওয়া পালকিতে চড়িয়া দেওয়ান আসিলেন।

ইতঃপূর্বে চন্দ্রমণি ঠাকুর মুসলমানের রাজ্যে জামিনদার ছিলেন। রাজা হরিধন ঠাকুরকে জামিনদার করিয়া পাঠাইয়া চন্দ্রমণি ঠাকুরকে সেখান হইতে আনাইলেন। চন্দ্রমণি ঠাকুর দরবারে আসিবার সময় লাল নিশান ছয়টি ও হাতী চারিটি সঙ্গে আনিলেন। ঐ চারিটি হাতীর মধ্যে দুইটির উপরে বনাত দিয়া ঢাকনি এবং উহাদের কপালে গোলাকৃতি সোনার গহনা দেওয়া ছিল। তাহাছাড়া বনাতের জিন ও রুপার মুখছাউনি দেওয়া তুর্কী ঘোড়া দুইটি, টাঙ্গন ঘোড়া ছয়টি, ঘোরসওয়ার ছয় জন এবং ঢালী, বরকন্দাজ, তীরন্দাজ প্রভৃতি সকলে মিলিয়া প্রায় আশি জন লোক চন্দ্রমণি ঠাকুরের সঙ্গে দরবারে আসিল। সেই সময়ে চন্দ্রমণি ঠাকুরের পরনে ছিল সোনালী বুটিদার জামা, গুজরাটী সোনালী পটুকা, সোনালী কাজকরা জিরা, রুপালী গোছপেছ, কানে মুক্তা, গলায় কণ্ঠাভরণ একটি ও দুই ছড়া মণি-গাঁথা-মুক্তার মালা এবং ঘাড়ের উপর একখানি শাল কাপড়। চন্দ্রমণি ঠাকুর পালকিতে চড়িয়া আসিলেন। পালকির ছাউনি বনাত দিয়া ঢাকা এবং বেড়া বনাত দিয়া মোড়ান ছিল। পালকির উপরে দুইটি রূপার কলা-ফুল দেওয়া ছিল। ছাউনির দুই মাথায় দুইটি রূপার তৈরী মকর মাছের মুখ লাগাইয়া দেওয়া ছিল। ঐ পালকির দুই ধারে সেবকেরা সোনার চোখ দেওয়া ঢাল দুইখানা ও সোনার হাতলযুক্ত তরোয়াল দুইটি বহিয়া

নিতেছিল। ঐ পালকির উপরে একজন সেবক একটি আরোয়ান ধরিয়া আসিতেছিল।

তারপর নেমুজীর আসিলেন। তাহার সঙ্গে ছিল হাতী দুইটি, বনাতেব জিনের ঘোড়া একটি, চামড়ার জিনের ঘোড়া পাঁচটি, ঘোড়-সওয়ার পাঁচজন এবং ঢাল-তরোয়াল-ধারী সৈন্য প্রায় ষাট জন। তাহার পরনে ছিল কার্পাস সুতায় তৈবী বুটীদার জামা, বন্দরী ছিটের পটুকা, সামনের দিকে সোনার ঝালর দেওয়া রূপালী জিরা, আতলঞ্চের ইজার, শাল কাপড়, এবং কোমরে ছিল একখানি সোনালী কাজকরা জামিয়ার। একজন সেবক একটি ঢাল ও একটি তরোয়াল লইয়া সঙ্গে সঙ্গে আসিযাছিল। মখমলের ছাউনি দেওয়া পালকিতে করিযা নেমুজীর দববাবে আসিলেন।

উপবোক্ত ব্যক্তিগণ ছাড়া বড়লো'কদের মধ্যে কেহ পালকিতে উঠিয়া কেহ বা ঘোড়ায় চড়িয়া প্রায় ত্রিশ জনের মতন আসিলেন। তাহাদের অস্ত্র ছিল ঢাল ও তরোয়াল এবং কোমরে ছিল জামিযার। পাইক প্রায় এক হাজার পাঁচশত আসিয়াছিল এবং তাহাদের সঙ্গে ঢাল ও তবোয়াল ছিল। রাজার জয়গানকারী ব্রাহ্মণ, কাযেস্থ, দৈবজ্ঞ, বৈদ্য এবং অন্যান্য যাহারা ছিল সকলেই আসিল। তারপবে সেইদিন রাজধানীর লোকদিগকে দরবারে আনা হইল। রাজবাড়ীর সম্মুখে রাস্তার দুই-ধারে বড় তোপ দশটি এবং লম্বা কামান কুড়িটি পাতা হইয়াছিল।

তৎপর রত্ন মাণিক্য রাজা আসিয়া সিংহাসনে বসিলেন এবং ঐ সিংহাসনের ঘরে যাহাদের ঢুকিবার নিয়ম আছে তাহারাও ঐ ঘরে গেলেন। যাহাদের ঐ ঘরের সম্মুখের প্রাঙ্গণে থাকিবার নিয়ম তাহারা সেই নিয়মিত জায়গায় রহিল। তখন উদয় নারায়ণ বসিবার জায়গা হইতে উঠিয়া আমাদিগকে নিতে আসিলেন। আমরা সেখানকার দুই দূতের সঙ্গে রূপার-দুয়ারী ঘর হইতে সোনার-দুয়ারী ঘরের মধ্যে গেলাম। সেই ঘরের আগের দিকে ছিল রাজা চড়িবার জন্য চারিটি হাতী। উহাদের উপরে বনাতের ঢাকনি এবং কপালে গোলাকৃতি সোনার অলঙ্কার দেওয়া ছিল। হাতীগুলির

গা জরির কাজ করা বনাত দিয়া মোড়া ছিল এবং প্রতিটি হাতীর দাঁতে আট জোড় করিয়া সোনার তারের বালা পরাইয়া দেওয়া হইয়াছিল। সেই ঘরের নিম্নভাগে ছিল রাজা চড়িবার জন্য পালকি দুই খানা ; উহাদের দরজার উপরে সোনার পাত লাগান ছিল। পালকি দুইটির চারিদিকে চারিটি খুঁটা এবং ঐ গুলিতে সোনার কলকা কাটা ছিল। পালকির খুঁটাগুলি রূপা দিয়া তৈয়ারী করিয়া ঐ গুলির উপরে বনাত দিয়া ছাউনি দেওযা হইয়াছিল এবং ছাউনির দুই মাথায় দুইটি সোনার কলা-ফুল বানাইযা বসাইযা দেওয়া হইয়াছিল। পালকিগুলির গা বনাত দিয়া মুড়িয়া প্রাত্যেকটির দুই মাথায় দুইটি কবিয়া সোনার বাঘের মুখাকৃতি করিয়া বানাইয়া আটকাইয়া দেওয়া হইযাছিল। পালকির নিকটে রাজা চড়িবার তুর্কী ঘোড়া চারিটি ; উহাদের জিন সোনালী রংয়ের বনাতের তৈয়ারী এবং ঘোড়াগুলির মুখছাউনিও সোনালী রংয়ের ছিল। সিংহাসন-ঘরের সম্মুখে রাখা হইয়াছিল সোনার ত্রিশূল একখানা এবং চন্দ্রবাণ একটি, তাহাছাড়া লাল, সাদা, জরদ ও সবুজ বংযের নিশান ছিল প্রায় ত্রিশটি। সেখানে চাবিজন গুরুজবর্দার সোনার ও রূপার চারিটি লাঠি লইয়া উপস্থিত ছিল। সেই প্রাঙ্গণের দুই ধারে সোনালী ও রুপালী রংয়ের লাঠি প্রায় আশিটি রক্ষিত ছিল।

সেই সময়ে আমাদিগকে সোনার দুয়ারী ঘর হইতে নিয়মানুযায়ী তিন জায়গায় নিয়া গেল এবং পরে আমরা সিংহাসন ঘরে ঢুকিলে আমাদের মধ্যে রত্নকন্দলী রাজাকে আশীর্বাদ এবং অর্জুনদাস প্রণাম করিল। তখন রাজার আদেশে দেওয়ান আসিয়া আমাদিগেব নিকটে পত্র চাহিলেন। রত্নকন্দলী তাহার মাথার পাগড়ি হইতে পত্রটি বাহির করিয়া দিল। সেই সময়ে রাজার আদেশে দেওয়ান আমাদিগকে সভাপণ্ডিতদের পঙ্‌ক্তিতে বসিতে বলিলেন এবং আমরা সেখানে বসিলাম। দেওয়ান ঐ পত্র পাঠ করিলেন। পরে দেওয়ান আমাদিগকে লক্ষ্য করিয়া বলিলেন, "রত্নকন্দলী, অর্জুনদাস, আমাদের গোঁসাই মহারাজ জিজ্ঞাসা করিতেছেন যে, আপনারা যখন আসেন

তখন আপনাদের স্বর্গদেব রাজা কুশলে ছিলেন ত ?" আমরা বলিলাম, "আমাদের রওনা হওয়ার সময়ে স্বর্গদেব মহারাজা কুশলে ছিলেন।" দেওয়ান পুনরায় আমাদিগকে বলিলেন, "রত্নকন্দলী, অর্জুনদাস, আমাদের মহারাজ বলিতেছেন যে, স্বর্গ মহারাজার প্রেমবর্দ্ধক পত্র-সংবাদ শুনিয়া তিনি অত্যন্ত সন্তুষ্ট হইয়াছেন এবং তিনি আকাঙ্খা করেন যে, স্বর্গদেব রাজা যেন কুশলে থাকেন।" তখন আমরা বলিলাম, "উভয় পক্ষেই যেন মহামায়া ঐরূপ করেন।" তারপর আমাদিগকে ফুল-চন্দন, সুগন্ধযুক্ত পান-সুপারি দিয়া নাম ধরিয়া ডাকিয়া বলিলেন, "এখন আপনারা বাসায় গিয়া আরাম করুন, আপনাদের যাওয়ার সময় হইলে আপনারা উক্ত পত্র-সংবাদের উত্তর পাইবেন।" তখন আমরা রাজাকে আশীর্বাদ ও প্রণাম করিয়া সিংহাসনের ঘর হইতে নামিয়া সোনার দুয়ারী ঘরের দিকে আসিলাম। সেই সময়ে সিংহাসন ঘরে যুবরাজ প্রভৃতি প্রধান প্রধান রাজবংশীয়গণ, কোতোয়াল-মুছিব, সভাপণ্ডিত ও পুরোহিত বসিয়াছিলেন এবং উজীব, নাজীব, নেমুজীব, কার্কোন, দেওয়ান, উচ্চশ্রেণীর কায়েস্থগণ, বৈদ্য ও দৈবজ্ঞ শ্রেণীর লোকেরা দাঁড়াইয়া ছিলেন। সিংহাসন-ঘরের সম্মুখের উঠানে দেশের বড় বড় লোকেরা দাঁড়াইয়া ছিলেন। রাজার আদেশ হইলে সকলকে ফুল-চন্দন, সুগন্ধযুক্ত সুপারি ও পান যাহাকে যে ভাবে দেওয়ার নিয়ম আছে সেই ভাবে দেওয়া হইল। তারপর রাজা উঠিয়া বাড়ীর ভিতরে গেলেন; সভাস্থ লোকেরাও নিজ নিজ বাড়ীতে গেল। তারপর আমরাও আমাদের বাসায় চলিয়া আসিলাম। ১৬৩৪ শকাব্দের ৪ঠা বৈশাখ তারিখে ত্রিপুরার রাজা রত্ন মাণিক্য আমাদিগকে তাঁহার দরবারে অভ্যর্থনা করিলেন। সেইদিন রাজার পরনে ছিল চিকন খাছার জামা, সাদা চিকন কাপড়ের পাগড়ি, আঁচলে সোনার ঝালর দেওয়া কার্পাস সুতার পটুকা এবং গুজরাটী আতলশের তৈয়ারী ইজার এবং তিনি ঘাড়ের উপরে একটি সাদা শাল কাপড় লইয়াছিলেন। পাথরখচিত ও সোনার হাতলযুক্ত একটি খঞ্জর তাঁহার কোমরে ছিল। দুইজন লোক সোনার হাতলের দুইটি শুক্ল চামড় তাঁহার

দুই পার্শ্বে দোলাইতেছিল। চিত্রিত তালপাতার পাখা দিয়া রাজাকে বাতাস করিতেছিল। রাজার পশ্চাতে বনাতের খাপে রক্ষিত এবং সোনার হাতলযুক্ত তরোয়াল চারিখানা এবং সোনার চক্ষু বিশিষ্ট ঢাল চারিটি লইয়া চারিজন সেবক দাঁড়াইয়া ছিল। দরবারের সময়ে রাজা এই ভাবে বসিয়া-ছিলেন। সেইদিন দরবারে যাওযার জন্য যখন রত্ন মাণিক্য রাজার দূত আমাদিগকে নিতে আসিল তখন আমরা দুইজন লোককে বাসায় রাখিয়া যাই। তাহাদিগকে বলা ছিল যে, আমরা দরবারে চলিয়া যাওয়ার পরে তাহারা যেন ছদ্মবেশ ধরিযা ত্রিপুরা রাজার দরবারের লোকজন ও সাজ-সরঞ্জাম কি পরিমাণ এবং তাহারা কি নিয়মে বা কাজ করে দেখিয়া আমাদিগকে যেন বলে। তাহারা দুইজন ছদ্মবেশ ধরিয়া আমাদের নির্দ্দেশ অনুযায়ী দরবারে যাইযা সমস্ত দেখিয়া আসিয়া আমাদিগকে বলিল।

# সপ্তদশ অধ্যায়

## দূতগণ কর্ত্তৃক আসামের যুদ্ধের বর্ণনা

আমরা দরবারে যাওয়ার তিন দিন পরে রাত্রি অনুমান তুই দণ্ড গত হইলে রাজার দূত উদয় নারায়ণ আমাদিগকে গোপনে রাজার নিকট নিয়া গেলেন। তখন রাজা সিংহাসন-ঘরে সুজনি পাতিযা বসিয়াছিলেন। সেখানে অপর কোনও দরবারের লোক ছিল না। তারপর আমাদের স্বর্গরাজা যে গোপন পত্র আমাদিগকে দিয়াছেন তাহা আমাদের হাত হইতে দেওয়ান লইয়া গোপনে পাঠ করিয়া রাজাকে শুনাইলেন। তখন রাজার আদেশে দেওয়ান আমাদিগকে বলিলেন, "রত্নকন্দলী, অর্জুন দাস, পত্রে যাহা লেখা আছে তাহা শুনিলাম, মৌখিক আর কিছু বলিবার আছে কি ?" আমরা বলিলাম, "স্বর্গদেব মহারাজার আদেশে বড়বড়ুয়া নবাব বলিয়াছেন যে, গো এবং ব্রাহ্মণাদি জাতিগণকে ধর্মের সহিত প্রতিপালন করাই রাজার প্রধান ধর্ম ; আমরা এই ধর্মীয় রাজারা বিদ্যমান থাকিতে যবন সকলে এই ধর্ম নষ্ট করিতেছে, তজ্জন্য সকলে একমত হইয়া যবনকে নিগ্রহ করিয়া ধর্মরক্ষা করিলে যশ ও ধর্ম তুই ই বৃদ্ধি পাইবে ; এই কথা জানিয়া যাহা কর্ত্তব্য মনে করেন তাহাই করিবেন।" তারপর দেওয়ান বলিলেন, "পত্রের কথা তোমরা পরিপূর্ণভাবে বলিয়াছ।" দেওয়ান আবার বলিলেন, "মাজম খাঁ কি প্রকারে তোমাদের দেশ দখল করিল এবং মনছুর খাঁ গুয়াহাটার (গৌহাটির) গড়ই বা কি প্রকারে দখল করিল ?" তখন আমরা বলিলাম, সেই সময়ে আমাদের মহারাজার পিতামহ জীবিত ছিলেন। তিনি বাহুলি ফুকনকে সর্দার নির্বাচিত করিয়া যুদ্ধে পাঠাইয়া দিলেন। বাহুলি ফুকন

গুয়াহাটার গড়ে মাজম খাঁর সঙ্গে সাত দিন যুদ্ধ করিলেন। তারপর মহারাজ বাছুলি ফুকনকে বলিয়া পাঠাইলেন যে, "পূর্বে বাইশ উমরাইদের সহ নবাব মাজম খাঁর সৈন্য বার বার বিজয় করা হইয়াছে; বর্ত্তমানে এত লোকজন এবং অস্ত্র শস্ত্র লইয়াও তুমি কিছুই করিতে পারিতেছ না।" এই কথা বলিয়া রাগ করিয়া মহারাজ বাছুলি ফুকনের জন্য স্ত্রীলোকের পোষাকাদি পাঠাইয়া দিলেন। ইহাতে বাছুলি ফুকনের মনে সংশয় জন্মিল এবং সে মুসলমানের পক্ষ অবলম্বন করিল। এই ঘটনায় আমাদের লোক-লস্কর সকলেই পলায়ন করিল তারপর মাজম খাঁ আসিয়া ছামধরা গড়ে উপস্থিত হইল। মহারাজ এই কথা শুনিয়া ছামধরা গড়ে লোকজন পাঠাইয়া দিলেন। তারপর ছামধরা গড়ে বাইশ দিন ব্যাপি নানাপ্রকারে যুদ্ধ হইল। মাজম খাঁ বহু বীরত্ব প্রদর্শন করিয়াও ছামধরা দুর্গ জয় করিতে না পারিয়া সেই জায়গায় থানা বসাইয়া তাহাতে থাকিতে লাগিলেন। পরে আমাদের লোকজনেরা তাহার ঐ সব থানা জয় করিল এবং মাজম খাঁর সৈন্যদের পথ বন্ধ করিল। মাজম খাঁর লোকজন কোনও জিনিসপত্র কিনিতে না পারিয়া খাওয়ার অত্যন্ত কষ্ট পাইল। তখন মাজম খাঁ ছামধরা গড় পরিত্যাগ করিয়া গুয়াহাটার দিকে গেলেন এবং সৈয়দ ফিরোজ ও সৈয়দ ছালাকে সুবা নিযুক্ত করিয়া ছামধরায় রাখিয়া গেলেন। তারপর আমাদের লোক-লস্করেরা ছামধরায় গিয়া যুদ্ধ করিয়া সৈয়দ ফিরোজ ও সৈয়দ ছালাকে তাহাদের লোকজনদের সহ ধরিয়া আনিল। বাদশা এই খবর পাইয়া রামসিংহকে পাঠাইয়া দিলেন। রামসিংহ আসিয়া বহু বীরত্বের সহিত অনেকদিন যুদ্ধ করিয়াও না পারিয়া রাঙ্গামাটিতে চলিয়া গেলেন। রামসিংহ যুদ্ধ জয় করিতে পারে নাই শুনিয়া বাদশা ঢাকার নবাব সায়েস্তা খাঁকে নেওয়াইলেন। তারপর বাদশানন্দন আজম তারাকে বাংলা দেশের সুবা নিযুক্ত করিয়া বলিয়া দিলেন "তুমি আসাম জয় করিও"; এবং রামসিংহকে আজমীঢ়ের যুদ্ধে পাঠাইয়া দিলেন। আজম তারা আসিয়া যুদ্ধের অবস্থা খারাপ দেখিয়া গুয়াহাটার বড় ফুকনের সহিত সদ্ভাব সৃষ্টি করিয়া তাহাকে বলিলেন, "কিছুদিনের জন্য আমাকে

গুয়াহাটা ছাড়িয়া দাও, আমি পরে আবার উহা তোমাকে ফিরাইয়া দিব ; ইহাতে বাদশার নিকট আমার একটা মর্য্যাদা থাকিবে।” আজম তারা গুয়াহাটার বড় ফুকনকে অনেক জিনিসপত্রও দিলেন। তারপর বড় ফুকন নিজে ইচ্ছা করিয়া গুয়াহাটা ছাড়িয়া দিলেন। তখন আজম তারা মনছুর খাঁকে গুয়াহাটার থানাদার হইয়া থাকিবার জন্য পাঠাইলেন এবং মনছুর খাঁ আসিয়া গুয়াহাটাতে থানা করিয়া তথায় বাস করিতে লাগিলেন। এই ঘটনার পরে আমাদের মহারাজের পিতা সেই বড় ফুকনকে বধ করিলেন। মনছুর খাঁর সঙ্গে আমাদের যুদ্ধ হইল ; মনছুর খাঁ পলায়ন করিলেন। মনছুর খাঁর অস্ত্র-সস্ত্র এবং বহু লোক-লস্কর ধরিয়া আনা হইল এবং গুয়া-হাটার গড় দখল করা হইল।” আমরা এই সমস্ত কথা বলার পর দেওয়ান বলিলেন “সেই জন্যইত বাহুলি ফুকন এই সময়ে ঢাকায় বাস করিতেছিল।” তারপর রাজা আমাদিগকে বিদায় দিলেন এবং রাজার লোকেরা আমাদিগকে বাসায় আনিয়া পৌঁছাইয়া দিল।

# অষ্টাদশ অধ্যায়

## ত্রিপুরায় মদন পূজা ও মোট খেলা

বৈশাখ মাসের দশ দিন অতীত হইলে কৃষ্ণা ত্রয়োদশী তিথিতে মদন পূজার অধিবাস হইল। সেই দিন সেই দেশের লোকদের দেশাচার নিয়মে মান্যতা অনুসারে উপহার দেওয়ার নিয়ম আছে। রাজা সেই নিয়মে সকলকে উপহার দিলেন। আমাদিগকেও সিংহাসন-ঘরে আসিয়া তিমের কুসুমের রংয়ের জামা, রঙ্গিন পাগড়ি, রঙ্গিন পটুকা এবং রঙ্গিন দোপাট্টা উপহার দিলেন। খেলিবার জন্য আমাদিগকে চামড়ার মোটও দুইটি দিলেন। আমাদের সঙ্গের লোকদিগকে রঙ্গিন পাগড়ি ও দোপাট্টা এবং তাহাদের প্রতিজনকে খেলিবার জন্য একটি করিয়া মোট দিলেন। তারপর সেইদিন আমাদিগকে বাসায় পাঠাইয়া দিলেন।

পরের দিন কলাগাছের খোল দিয়া চৌচালা করিয়া একটি ঘর বানাইয়া সাজান হইল। ঐ ঘরের ভিতরে মাটির কামদেবের মূর্ত্তি সাজাইয়া পূজার ব্যবস্থা করা হইল। এই পূজার আয়োজনে বড় বড় করিয়া লাড়ু বানাইয়া দেওয়া হইল। পূজা শেষ হইলে রাজা আসিয়া কামদেবকে প্রণাম করিয়া সোনার নল দিয়া কামদেবের গায়ে জল ছিটাইয়া দিলেন এবং পরে যুবরাজ ও অন্যান্য বড় লোকেরা আসিয়া প্রণাম করিয়া রূপার নল দিয়া কামদেবের গায়ে ঐ রূপ জল দিলেন। তারপর রাজার আদেশে আমরাও কামদেবকে প্রণাম করিয়া কামদেবের গায়ে জল ছিটাইলাম এবং অন্যান্য বাহিরের লোকেরাও পরস্পর জল ছিটাছিটি করিতে

লাগিল। সুগায়কেরা তাল মিলাইয়া মৃদঙ্গ যোগে সংকীর্ত্তন করিতে লাগিল। সেইদিন রাজা সাদা পোষাক পরিয়াছিলেন। যুবরাজ প্রভৃতি সকল লোকেরা রাজার দেওয়া উপহারের কাপড় পরিযা সেইখানে আসিযাছিলেন। রাজা কাহাকেও বা ডাকাইয়া আনিযা কাপড পরাইয়া দিলেন। তারপর রাজা অন্দরে গেলেন, অন্যান্যেরাও নিজ নিজ বাড়িতে গেল। আমরাও আমাদের বাসায় ফিরিযা আসিলাম। পরেব দিন পূর্ব্বের মত যুবরাজ প্রভৃতি বড় বড় লোকেবা দরবারে আসিলেন। আমাদিগকেও দরবারে আনা হইল। তাবপর রাজা অন্দব হইতে বাহিব হইযা আসিলেন। সেইদিন রাজার পরনে ছিল গুজরাটী সোনালী তসবের জামা, সোনালী কাজবরা জিবা, সোনালী গোছপেছ, সোনালী পটুকা এবং সোনালী বুটিদাব ইজার। একখানা সাদা শাল কাঁধের উপব লইয়াছিলেন। সোনাব তরোলা দুইটি এবং হীরা ও পাথর খচিত কলকা একটি হামাউ চবাই পাখীর পাখার সঙ্গে পাগড়িতে গাঁথিযা লইযাছিলেন। মুক্তা ও পান্নায গাঁথা একটি মালা দুই পেঁচ করিয়া পাগড়িতে পরিযাছিলেন। রাজার কানে মুক্তা এবং গলায় হীরা ও পাথর খচিত কণ্ঠাভরণ এবং ঐ কণ্ঠাভরণে মুক্তার ঝালর দেওয়া ছিল। ঐ কণ্ঠাভরণের মাছখানে হীরাখচিত ধুগ্‌ধুগী একটি ছিল। নাভি পর্য্যন্ত ঝুল দিয়া তিন পেঁচ কবিয়া মুক্তার মালা পবিযাছিলেন। বাহুতে হীরা ও পাথর খচিত খাড়ু পরিয়াছিলেন। হাতের দশ আঙ্গুলে দশটি হীরা ও পাথর খচিত আংটি পরিয়াছিলেন এবং কোমরে হীরা ও পাথর খচিত খঞ্জর একখানা লইয়াছিলেন।

রাজা এইরূপে সাজিয়া আসিবার সময়ে হাতীর উপরিভাগ সাজান হইতেছিল। হাতীর উপরে চারিখানি তক্তা দিয়া জোড়া করিয়া আসনটির বেদী করা হইয়াছিল। সেই তক্তার উপর হাতীর দাঁতের নানারূপ কাজ করা ছিল। সোনার পাতও উহাতে মারা ছিল। এই তক্তাগুলির মাঝখানে ফুল আলপনা বসান হইয়াছিল। চারিদিকে চারিটি সোনার খুঁটা দিয়া তাহার উপরে চারিচালে মখমলের ঘর সাজান হইয়াছিল। সেই ঘরের

চারিধারে বনাত কাটিয়া পানের আকারে বানাইয়া তাহাতে সোনার গুলি ঝুলাইয়া দেওয়া হইয়াছিল। ঐ বনাতের ঘরের উপরে সোনার তৈয়ারী কলাফুল একটি দেওয়া হইয়াছিল। মূল আসনের তলে দিয়া হাতীর পেটের সহিত দড়ি দিয়া পেঁচ দিয়া বাঁধা হইয়াছিল। রাজা হাতীতে উঠিয়া ঐ ঘরে গালিচার উপরে বসিলেন। তারপর যুবরাজ প্রভৃতি বড় বড় লোকেরা আসিলেন। তামাশা দেখিবার জন্য অনেক লোকও আসিল। রাজা আমাদিগকেও সেখানে নেওয়াইলেন। তারপর রাজা মোট খেলিবার জন্য গোমতী নদীতে আসিলেন। সেই সময়ে রাজার আগে আগে হাতীর উপরে, ঘোড়ার উপরে এবং মাটিতে মানুষ নিশান লইয়া যাইতেছিল। তাহাছাড়া লোক হাতীর উপরে নাকাড়া বাদ্য বাজাইতে বাজাইতে চলিয়াছিল। ঢাল, তরোয়াল এবং বন্দুক লইয়া অনুমান এক হাজার পাঁচ-শত লোক এবং ঘোড় সওয়ার চল্লিশ জন ও চৌদ্দটি হাতী রাজার সঙ্গে নদীর দিকে যাইতেছিল। এই সমস্ত ছাড়া সোনা-রুপার কাজ করা পোশাকে সাজাইয়া রাজা চড়িবার জন্য ঘোড়া চারিটি, হাতী তিনটি এবং পালকি দুইখানা সঙ্গে যাইতেছিল। সোনার এবং রুপার লাঠি লইয়া চার-জন গুরুজবর্দার চলিয়াছিল। রাজার নিকটে একপাশে অপর একটি হাতীতে চড়িয়া একজন লোক একটি আরোয়ান ধরিয়াছিল এবং অপর একজন লোক একটি ঢাল ও একটি তরোয়াল লইয়া চলিয়াছিল; এবং রাজার অপর পাশে অন্য একটি হাতীতে উঠিয়া একজন লোক রাজাকে চামর ঢুলাইতেছিল এবং অপর একজন ঢাল ও তরোয়াল লইয়া উপস্থিত ছিল। রাজার আগে আগে শিবের ত্রিশূল অর্থাৎ চন্দ্রবাণ লইয়া একজন চলিয়াছিল। রাজার পিছে পিছে গিয়াছিল ঘোড়-সওয়ার অনুমান বিশ জন এবং ঢাল-তরোয়াল এবং বন্দুক-ধারী লোক অনুমান দুই হাজার। তাহাছাড়া যুবরাজ প্রভৃতি বড় বড় লোকেরা মর্য্যাদা অনুযায়ী নিজ নিজ সরঞ্জাম ও লোকজন লইয়া কেহ বা হাতীতে কেহ বা ঘোড়ায় চড়িয়া গোমতী নদীর দিকে গেলেন। তামাশা দেখিবার জন্য যাহারা আসিয়াছিল তাহারাও

রাজার আগে এবং পিছনে নদীর দিকে গেল। সেই দিন রাজার সঙ্গে অনুমান দশ বার হাজার লোক গোমতী নদীতে গিয়াছিল। রাজা এইরূপে গিয়া গোমতী নদীর জলে হাতীর উপরে বসিয়া রহিলেন। পরে যুবরাজ ও অন্যান্যেরা জলে নামিয়া দুই ভাগ হইয়া মোট দিয়া পরস্পর পরস্পরের প্রতি জল ছিটাইয়া খেলিতে লাগিলেন। গোমতী নদীর নিকটে একটি কুঁজী ঘর ছিল; রাজার আদেশে আমরা সেখানে বসিলাম। রাজার লোকেরা আমাদের সঙ্গের লোকজনকে মোট খেলিবার জন্য নিয়া গেল এবং তাহারাও খেলার জায়গায় গিয়া খেলায় যোগ দিল। তারপর রাজা সেখান হইতে গিয়া অমরসাগর দিঘিতেও এইরূপ আমোদ ভোগ করিলেন। রাজা এইরূপে মোট খেলার তামাশা দেখিয়া নিজ গৃহে ফিরিয়া আসিলেন, অন্যান্যেরাও নিজ নিজ বাড়ীতে গেল। আমরাও আমাদের বাসার দিকে রওনা হইলাম।

তারপর রাজার আদেশে কামদেবের পূজায় যে সমস্ত দধি, দুগ্ধ, ক্ষীরের লাড়ু, ভাঙ্গের লাড়ু ইত্যাদি দেওয়া হইয়াছিল তাহা ভাগ করিয়া বড় বড় লোকদের ও অন্যান্য ভাল লোকদের জন্য পাঠাইয়া দেওয়া হইল এবং আমাদের জন্যও দেওয়া হইল। তাহাছাড়া রাজা সেই সময় সকলকে পোশাক পরিচ্ছদও দিয়াছিলেন। আমাদিগকেও পোশাক দিয়াছিলেন। রাজা বাহিরে যাওয়ার সময় এবং নিজ ঘরে ফিরিয়া আসিবার সময় নগরের স্থানে স্থানে দশ পাঁচ জন স্ত্রীলোক একত্র হইয়া কলাগাছের চারা লাগাইয়া তার নীচে প্রদীপ ও ঘট রাখিয়া উলুধ্বনি করিতেছিল। সেই সমস্ত স্ত্রীলোকদের জন্য রাজার আদেশে রাজার সেবকগণ আধুলি, সিকি, দোয়ানি, এক আনি, আধ আনি মুঠ মুঠ করিয়া উড়াইয়া ফেলিয়া দিতেছিল।

# ঊনবিংশ অধ্যায়

## রাজার বিরুদ্ধে ঘনশ্যামের সৈন্য-সংগ্রহ

মোট খেলার দুই চারিদিন পর রাজা ঘনশ্যাম ঠাকুরের জন্য লোক দিয়া মোট খেলার উপহার পাঠাইয়া দিয়া বলিয়া পাঠাইলেন যে, "বড়-ঠাকুর, আজ ছয় মাস হয় হাতী ধরিবার জন্য গিয়াছ, এখনও আসিলে না। আমাদের এখানে স্বর্গ রাজার দূতগণকে দরবারে সংবর্ধনা করা হইয়াছে, মোট খেলাও শেষ হইয়াছে, বর্ষাকাল আগত প্রায়। এখন স্বর্গ রাজার দূতগণকে বিদায় দিবার সময় হইয়াছে। এই সমস্ত কথা ভাবিয়া সত্বর লোকজন সঙ্গে লইয়া চলিয়া আস।" ঘনশ্যাম ঠাকুর রাজার এই আদেশ শুনিয়া রাজার বরাবরে এক পত্র লিখিলেন, তাহাতে বলিলেন, "গোঁসাই মহারাজ উত্তম আদেশ দিয়াছেন। আমাদের এখানের কাজ শেষ হইয়াছে, আমরা সত্বরই রওনা হইব।" ঘনশ্যাম ঠাকুর এইরূপে পত্র লিখিয়া রাজার নিকটে পাঠাইয়া দিলেন। তারপর রাজা ঘনশ্যাম ঠাকুরের পত্র পাইয়া ও পত্রের বিষয় অবগত হইয়া চুপ করিয়া রহিলেন।

ঘনশ্যাম ঠাকুর হাতী ধরিতে যাওয়ার পরেই গোপনে ঢাকায় মুরাদ্-বেগের নিকট লোক পাঠাইয়া বলিয়া পাঠাইলেন যে, "পূর্বে মির্জার সঙ্গে আমাদের যেরূপ কথা ছিল তদনুযায়ী আমি হাতীধরার জায়গায় থাকিতে থাকিতে লোকজন সঙ্গে করিয়া সত্বর মির্জা আমাদের সহিত একত্র হউক—এই কথা মীর মামুদকে বলিয়া তাহার ভাগিনা মামুদ ছফিকে সঙ্গে করিয়া আনিবা।" মুরাদ্‌বেগ্ বলিয়া পাঠাইল, "কথা অনুযায়ী আমি সমস্তই করিয়াছি। যে সমস্ত লোক পাওয়া গিয়াছে তাহাদিগকে নিযুক্ত করিয়াছি

এবং আরও লোকের জন্য কথাবার্ত্তা ঠিক করিয়া রাখিয়াছি। বড়-ঠাকুরের আদেশ পাইলে ঐ লোকদের দুই এক শত করিয়া পাঠাইয়া দিতে পারি। এক্ষণই আমি সেখানে গেলে ভাল হইবে না বলিয়া মনে করি। আপনি যাহা আদেশ করেন আমি তাহাই করিব।" এই সংবাদ পাইয়া বড়-ঠাকুর বলিয়া পাঠাইলেন, "মির্জা ভাল কথাই বলিয়াছেন, যে ভাবে ভাল মনে হয় সেই ভাবেই লোক পাঠাইয়া দিও।" এই সংবাদ পাইয়া মুরাদ্‌বেগ্‌ হিন্দুস্থানী ঢালী নিযুক্ত করিয়া দুই একশত করিয়া পাঠাইতে লাগিল।

যে সমস্ত লোক ঘনশ্যাম ঠাকুরের সঙ্গে গিয়াছিল তাহারা হাতী ধরিয়াছিল। ঘনশ্যাম গোপনে বঙ্গদেশ হইতে লোক আনাইয়া নিজে রাজা হওয়ার জন্য যে অভিসন্ধি করিয়াছে রাজা তাহা জানিতে পারিলেন না। ঘনশ্যামের ভয়ে ঘনশ্যামের সঙ্গের লোকেরা রাজাকেও এই কথা জানাইল না। ঘনশ্যাম দলে দলে বাঙ্গালাদেশ হইতে লোক আনাইতেছে জানিতে পারিয়া যুবরাজ ও রাজার ভগ্নীপতি কোতোয়াল মুছিব উভয়ে যুক্তি করিয়া গোপনে অন্য সময়ের নিয়মের চেয়ে বেশী কারয়া তীরন্দাজ, হিন্দুস্থানী ইত্যাদি লোক নিযুক্ত করিয়া রাখিলেন। তাহারা মনে করিলেন যে ঘনশ্যাম বাঙ্গালা দেশের লোকজন নিযুক্ত করিয়া লইয়া আসিতেছে; পাছে সে কিছু অনিষ্ট করে তজ্জন্য আমরাও একটু সতর্ক হই। এদিকে ঘনশ্যাম হাতীধরা শেষ করিয়া মুরাদ্‌বেগকে বলিয়া পাঠাইলেন যে, "মির্জা যে সমস্ত লোক পাঠাইয়াছেন তাহারা আসিয়া আমার এখানে পৌঁছিয়াছে। এখন মির্জা মামুদ ছফিকে পৃথক করিয়া এখানে পাঠাইবেন। মামুদ ছফি আসিয়া এ দেশের লোকদিগকে বলিবে যে সে ইর্শালের পাওনা হাতী লওয়ার জন্য আসিয়াছে। মামুদ ছফির সঙ্গে এবিষয়ে পূর্বে আলাপ করিয়া তাহাকে পাঠাইবা। মির্জা নিজেও ঘোড়-সওয়ার, হিন্দুস্থানী ও তীরন্দাজ যাহা যোগাড় হয় সঙ্গে লইয়া শীঘ্র চলিয়া আসুক।"

পরে মুরাদ্‌বেগ্‌ এই সংবাদ পাইয়া মীর মুরাদকে এই কথা জানাইয়া ঘোড়-সওয়ার, হিন্দুস্থানী সৈন্য, তীরন্দাজ এইসব সংগৃহীত লোক সঙ্গে দিয়া

মামুদ ছফিকে মির্জাপুরে পাঠাইয়া দিল। মামুদ ছফি মির্জাপুরে আসিয়া সেখানকার লোকদিগকে বলিলেন যে "যুবরাজ চম্পক রাইয়ের সময়ের হাতী পাওনা রহিয়াছে। সেই হাতী নিয়া যাওয়ার জন্য আমি আসিয়াছি।" ঘনশ্যাম ঠাকুর যে নিজে রাজা হওয়ার জন্য তাহাদিগকে আনাইয়াছেন এ কথা লোকের নিকট প্রকাশ করিলেন না। পরে মুরাদ্ বেগ, ঘোড়-সওয়ার, বরকন্দাজ, তীরন্দাজ প্রভৃতি লোক নিযুক্ত করিয়া সঙ্গে করিয়া ঢাকা হইতে আসিয়া ঘনশ্যাম ঠাকুরের সঙ্গে যোগ দিল। এদিকে ঘনশ্যাম ঠাকুর ধরা হাতীগুলি আনিবার জন্য প্রয়োজনীয় লোক নিযুক্ত করিয়া কাজের শৃঙ্খলা করিয়া দিলেন। ঐ সমস্ত হাতীর মধ্যে দশটি প্রথমে রাজার নিকট পাঠাইয়া দিলেন। ঐ হাতীর সঙ্গে যে যে লোক প্রয়োজন তাহাও দিলেন এবং রাজার আপনজন বলিতে যাহারা সঙ্গে ছিল তাহাদিগকেও সেই সঙ্গে রাজধানীতে পাঠাইয়া দিলেন এবং নিজের আপনার লোকদিগকে সঙ্গে রাখিলেন। ঘনশ্যাম ঠাকুর রাজার নিকট বলিয়া পাঠাইলেন যে "পূর্বে মুরাদ্ বেগ্ অসন্তুষ্ট হইয়া ঢাকায় চলিয়া গিয়াছিল। আমি তাহাকে প্রবোধ ও ভরসা দিয়া লোক পাঠাইয়া আনাইয়াছি; আমার সঙ্গে একত্রে সে মহারাজের সঙ্গে সাক্ষাৎ করিবে।" ঘনশ্যাম কপটতা করিয়া ঐ সংবাদ রাজাকে পাঠাইলেন। তারপর ঘনশ্যাম বড়ঠাকুর মুরাদ্ বেগকে সঙ্গে লইয়া লোক-লস্করের সহিত হাতীধরার জায়গা হইতে চলিয়া আসিয়া মির্জাপুরে মামুদ ছফির সঙ্গে মিলিত হইলেন।

ঘনশ্যাম বড়ঠাকুর বিদেশের লোক-লস্কর সঙ্গে লইয়া আসিতেছে শুনিয়া যুবরাজ ও কোতোয়াল মুছিব একত্রে পরামর্শ করিয়া গোপনে রাজাকে বলিলেন, "ঘনশ্যাম বড়ঠাকুর বঙ্গদেশের অনেক লোক-লস্কর নিযুক্ত করিয়া সঙ্গে আনিয়াছে বলিয়া জানা গিয়াছে। এ বিষয়ে মহারাজ তাহাকে জিজ্ঞাসা করুন পাছে সে কোনও বিপদ না ঘটায়; ঐ বিষয়ে ভাল কথা শুনিতেছি না।" এই কথা শুনিয়া রাজা বলিলেন

"তোমরা কোনও সন্দেহ করিও না। ঘনশ্যাম আমাকে জানাইয়া আসিতেছে। সে বলে যে সে মুরাদ্ বেগকে নিয়া আসিয়াছে এবং মুরাদ্ বেগের সঙ্গে কিছু লোকও আসিয়াছে। তবু যখন তোমরা এরূপ বলিতেছ অমি লোক পাঠাইয়া সংবাদ লইব।" রাজা এই কথা বলিয়া তাহাদের দুইজনকে নিজ নিজ বাড়িতে পাঠাইয়া দিলেন।

তারপর রাজা ঘনশ্যাম বড়ঠাকুরের নিকট লোক পাঠাইয়া জিজ্ঞাসা করিলেন, "পূর্ব্বে আমাকে জানাইয়াছ যে মুরাদ্ বেগের সঙ্গে কিছু লোক আসিয়াছে, কিন্তু এখন শুনিতেছি যে তাহার সঙ্গে বহু সৈন্য সামন্ত আসিয়াছে।" এই কথা শুনিয়া ঘনশ্যাম বড়ঠাকুর রাজাকে বলিয়া পাঠাইলেন "আমি মহারাজার আদেশের দাস। মহারাজ মুরাদ্ বেগকে আনিতে বলিয়াছেন তজ্জন্য আমি মুরাদ্ বেগকে আনাইয়াছি; তাহার সঙ্গে কিছু লোকও আসিয়াছে। হাতীর ইর্শালের বিষয়ে মামুদ ছফিও আসিয়াছে এবং তাহার সঙ্গে কিছু লোকজনও আসিয়াছে। আমি মামুদ ছফিকে কি বলিতে পারি? মহারাজ আমাকে বিশেষ অনুগ্রহ করেন দেখিয়া অনেকে অনেক কথা বলে। এ বিষয়ে মহারাজ নিজে চিন্তা করিয়া দেখিলেই ভাল হয়। তাহা ছাড়া পূর্ব্বে এইরূপ ঝগড়া কলহের দ্বারা যে সমস্ত অনিষ্ট ঘটিয়াছে তাহাও মহারাজ জ্ঞাত আছেন।" ঘনশ্যামের লোক এইরূপে রাজাকে জানাইয়া চলিয়া আসিল।

# বিংশ অধ্যায়

## ঘনশ্যাম, মুরাদ্ বেগ্ এবং মামুদ ছফির মন্ত্রণা

তারপর ঘনশ্যাম বড়ঠাকুর, মুরাদ্ বেগ্, এবং মামুদ ছফি এই তিনজন পরামর্শ করিয়া মামুদ ছফি দ্বারা এক পত্র লেখাইয়া রাজার নিকট পাঠাইয়া দিলেন। ঐ পত্রে লেখা ছিল, "চম্পক রাইয়ের সময়ের যে সব হাতী-দেওয়া বাকী রহিয়াছে তাহা মহারাজ দেন নাই, এ বিষয়ে পূর্বেও বার বার জানান হইয়াছে। যদি বাদশা এই কথা জানিতে পারেন তবে অমঙ্গল হইবে। আমি নিজে এ বিষয়ে মহারাজের সাক্ষাতে বলিলে ভাল হইবে বলিয়া মনে করি। ঘনশ্যাম ঠাকুরকেও বলা হইয়াছে; কিন্তু সে বলে যে "চম্পক রাইয়ের সময়ে তোমরা কেন হাতী লইলে না? এখন আমরা কেমন করিয়া ঐ বাকীপড়া হাতী দিব?"

তারপর ঘনশ্যাম মুরাদ্ বেগের সঙ্গে পরামর্শ করিয়া মামুদ ছফিকে বলিলেন, "দেশের সকল লোক রাজার ইষ্ট। তুমি বুদ্ধি করিয়া আমাকে রাজা কর, আমি তোমাকে দশ হাজার টাকা দিব।" মুরাদ্ বেগ্ মামুদ ছফিকে বলিল, "সাহেব যদি বড়ঠাকুরকে রাজা করেন তবে এ দেশের সকল লোকে সাহেবের ক্ষমতা টের পাইবে।" তারপর মামুদ ছফি বলিলেন, "মীর মুরাদ আমাকে বলিয়া দিয়াছেন যে যদি দেশের লোকজন রত্নমাণিক্য রাজার কারণে কষ্ট পায় এবং যদি তাহারা ঘনশ্যামকে রাজা করিতে চাহে তবে দেশের লোকজনের পক্ষে সাহায্য করিও এখন তোমরা বলিতেছ যে দেশের সকল লোকজন রাজার হিতৈষী। এই অবস্থায় আমি কিরূপে এই কার্য্যে অনুমতি দিব?

তবু ও তোমাদের কথামত যুবরাজের চাকরি তোমাকে দেওয়া হইবে এবং কোতোয়াল মুছিব হইতে যে কষ্ট পাইয়াছ তাহা দূর করা হইবে। তখন মুরাদ্ বেগ্ বলিল, 'এখন বড়ঠাকুরের একটি কথাও বলিবার প্রয়োজন নাই। সাহেব যখন রাজধানীতে পৌঁছিবেন তখন যেরূপ উচিত মনে করেন তাহাই করিবেন।" ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন, "মির্জাই আমার সব ভরসার স্থল; মির্জা আমাকে কখনও ফেলিতে পারিবেন না।" তারপর মামুদ ছফি বলিলেন, "বড়ঠাকুরের ভোগে যাহা নির্দ্দিষ্ট আছে যাহা হইবেই। তথাপি তোমরা আমাকে যে বলিতেছ তাহাতে আমি বলি যে আমার দ্বারা যাহা সম্ভব তাহা আমি করিব।"

তখন ঘনশ্যাম বড়ঠাকুর বলিলেন, আমাদের তিন জনের মধ্যে যেন কোন মতানৈক্য না হয় তজ্জন্য আমাদের একটি শপথ গ্রহণ করা দরকার এবং তবেই কেবল আমরা এই ব্যাপারে নিঃসংশয় হইতে পারি।" মামুদ ছফি বলিলেন, "ভাল কথা, যাহা করিলে তোমাদের মনের সংশয় দূর হয় তাহাই কর।" তারপর তামা, তুলসী ও কোরাণ তিন জনের সম্মুখে রাখা হইল এবং তাহারা বলিলেন, "এই প্রতিজ্ঞার কথা কেহ কাহাকেও প্রকাশ করিবে না, করিলে তাহার ধর্ম্মহানি হইবে এবং ঈশ্বর ও খোদা তাহাকে শাস্তি দিবেন।" এইরূপে তিনজনে প্রতিজ্ঞাবদ্ধ হইয়া মির্জাপুর হইতে উদয়পুর নগরে আসিবার জন্য আয়োজন করিতে লাগিলেন।

এদিকে মামুদ ছফি পত্র পাইয়া রাজা যুবরাজ ও কোতয়াল মুছিবকে ডাকাইয়া আনাইলেন এবং বলিলেন, "মামুদ ছফি চম্পক রাইয়ের সময়ের বাকীপড়া হাতীর কথা লিখিয়াছে। মামুদ ছফি ঘনশ্যাম ঠাকুরকেও বলিয়াছিল কিন্তু সে এ বিষয়ে গামাথায় নাই, তবু তোমরা ঘনশ্যামের দোষ দেও।, তাহার কোনও দোষ নাই। ঘনশ্যাম বাঙ্গালা দেশ হইতে অনেক লোক আনাইয়াছে বলিয়া তোমরা যে সন্দেহ করিতেছ তাহারা মামুদ ছফির সঙ্গে আসিয়াছে, ঘনশ্যাম [illegible] আনায় নাই।" এই

কথা বলিয়া রাজা মামুদ ছফি যে পত্র পাঠাইয়াছে তাহা পাঠ করিয়া শুনাইলেন এবং বলিলেন, "মামুদ ছফি যখন আসিতে চায় তাহাকে কি আসিতে না দেওয়া ভাল হইবে? না আসিতে দেওয়াও ত ভাল মনে হয় না।" তখন যুবরাজ ও কোতোয়াল মুছিব বলিলেন, "মহারাজকে যে পত্র লেখা হইয়াছে তাহা চতুরতাপূর্ণ, আসল কথা অন্যরূপ। ঘনশ্যাম ঠাকুর মামুদ ছফি ও মুরাদ্ বেগের সঙ্গে পরামর্শ করিয়া বিদেশ হইতে লোকজন আনাইয়া বিপদ ঘটাইবার জন্য মনস্থ করিয়াছে। মহারাজ বিশেষ করিয়া এ বিষয়ে ভাবিয়া দেখিবেন। এই কথা নিশ্চয় মনে করিয়া মহারাজ আমাদিগকে আদেশ দেন যেন আমরা লোকজন লইয়া চণ্ডীগড়ে গিয়া অপেক্ষা করি এবং সেখানে থাকিয়া আমরা ঘনশ্যাম ঠাকুর, মুরাদ্ বেগ ও আমাদের দেশের লোকজনকে আনিয়া তাহাদের সঙ্গে কথাবার্ত্তা কহিয়া পরে তাহাদের সঙ্গে আমরা একত্রে রাজধানীতে আসি। মামুদ ছফি নিজের লোকজন লইয়া নিজপুরে অপেক্ষা করুক। পরে মহারাজ আলোচনা করিয়া যাহা ভাল মনে করেন তাহাই করিবেন। তারপর রাজা বলিলেন, "ঘনশ্যাম আমার কনিষ্ঠ ভাই হয়। তাহাকে আমি বড়ই বিশ্বাস করি। সে আমার শত্রুতা কেন করিবে! ঘনশ্যামকে একটুও সন্দেহ করিও না। মনে হয় মামুদ ছফির সঙ্গে ঘনশ্যাম আসলেই ভাল হয় কারণ তাহা না হইলে পরিণামে খারাপ হইতে পারে।" রাজা এই কথা বলার পর যুবরাজ ও কোতোয়াল মুছিব বলিলেন, "আমরা মনে প্রাণে মহারাজের মঙ্গলচিন্তা করিয়া যাহা বলা উচিত তাহাই বলিলাম, কিন্তু আমাদের কথা মহারাজের মনে প্রবেশ করিতে পারিল না। মহামায়া যাহার জন্য যতখানি ভোগ্য নির্দিষ্ট করেন সে তাহাই ভোগ করে। আমাদের পৌরুষের দ্বারা কোনও ফল হয় না। এখন বুঝিতে পারিলাম ভগবতী আমাদের উপর বড়ই রুষ্ট হইয়াছেন। তাহাছাড়া যার কর্ম্মফল যেরূপ আছে তাহা কেহই খণ্ডাইতে পারে না।" এই কথা বলিয়া যুবরাজ ও কোতয়াল মুছিব অসন্তুষ্ট চিত্তে নিজ নিজ বাড়িতে চলিয়া আসিলেন।

# একবিংশ অধ্যায়

## রাজধানীর নিকটে সসৈন্যে ঘনশ্যাম বড়ঠাকুর

তাবপর রাজা 'ঘনশ্যাম ঠাকুর মামুদ ছফিকে সঙ্গে লইযা বাজধানীতে আসুক-এই বলিয়া সংবাদ পাঠাইযা দিলেন। ঘনশ্যাম ঠাকুব বাজাব আদেশ শুনিয়া লোকলস্কর ও মামুদ ছফিকে সঙ্গে লইয়া উদযপুব নগবে আসিলেন এবং রাজবাড়ী হইতে কিছু দূবে গোমতী নদীব অপব পাড়ে তাম্বুকানাত খাটাইয়া তাগাতে অবস্থান কবিতে লাগিলেন। সেইদিন ঘনশ্যাম বাজাব নিকট আসিলেন না। ঘনশ্যাম ঠাকুর বাজাকে বলিযা পাঠাইলেন, "আমি মামুদ ছফির সঙ্গে আসিয়া এখানে আছি ; পবে দিন-ক্ষণ দেখিযা মহাবাজের সঙ্গে সাক্ষাৎ করিব।" তাবপর রাজা মামুদ ছফিব জন্য সিধা ও ঘনশ্যাম ঠাকুরের জন্য ফুলচন্দন এবং রুপাব বাটায় করিয়া কাটাসুপারি ও পান পাঠাইয়া দিলেন।

পরদিন ঘনশ্যাম ঠাকুর, মামুদ ছফি ও মুবাদ্ বেগ একত্র হইযা আলোচনা করিলেন। তাহাদের মধ্যে একজন বলিলেন, "যুবরাজ ও কোতোয়াল মুছিব দেশের প্রধান এবং রাজার বড়ই আপনার লোক। তাহাদিগকে আনাইয়া আমাদের এখানে বন্দী করিয়া না রাখিলে কেমন করিয়া কার্য্যসিদ্ধি হইবে?" তখন ঘনশ্যাম বড়ঠাকুর মামুদ ছফিকে বলিলেন, "মীর্জা বুদ্ধি করিয়া তাহাদিগকে আনাইলে তাহারা এখানে আসিবে ; আমার কথায় তাহারা কেন আসিবে?" তখন মামুদ ছফি ঘনশ্যাম ঠাকুরকে বলিলেন, "তুমি বন্ধুভাবে তাহাদিগকে ডাকিয়া পাঠাও এবং বল যে মুরাদ, বেগকে আনা হইয়াছে ; সে মহারাজের সঙ্গে সাক্ষাৎ করিতে ভয় পায়, সে

আমার আশ্বাসে ভরসা করে না ; তজ্জন্য তোমরা দুইজন আমাদের এখানে আইস। তোমাদের সঙ্গে আমিও মুরাদ্ বেগকে লইয়া মহারাজের সঙ্গে সাক্ষাৎ করিব এবং সেই সঙ্গে আমাদের লোকেরাও মহারাজের নিকট গিয়া, আমি মুরাদ্ বেগকে আশ্বাস দিয়াছি, একথা মহারাজকে বলিবে। এই কথা বলিয়া তুমি তাহাদের নিকট খবর পাঠাইয়া দেও এবং কি কারণে তাহাদিগকে ডাকাইয়াছ তাহাও রাজাকে জানাইয়া খবর পাঠাইবা।" তখন মুরাদ্ বেগ বলিল, "মীর্জ্জা সাহেব ভাল কথাই বলিয়াছেন ; বড়ঠাকুর ঐরূপে কাজ করিলেই ভাল হইবে।"

তারপর ঘনশ্যাম ঠাকুর ও মামুদ ছফি উভয়ে যুবরাজ ও কোতোয়াল মুছিবকে ডাকিয়া পাঠাইলেন এবং বলিলেন "তোমরা আমাদের এখানে আইস তোমাদের সঙ্গে আমরা একত্র হইয়া মুরাদ বেগকে রাজার সঙ্গে সাক্ষাৎ করাইব।" এইরূপে যুবরাজ ও কোতোয়াল মুছিবের নিকট খবর পাঠাইয়া দিলেন এবং কি কারণে তাহাদের দুইজনকে ডাকা হইয়াছে তাহাও রাজাকে জানাইয়া খবর পাঠাইলেন। তারপর ঘনশ্যামের লোক গিয়া যুবরাজকে এই খবর জানাইলে তিনি বলিলেন, "আজ একাদশীব্রত করিয়াছি, আমি যাইতে পারিব না" এবং কোতোয়াল মুছিবকে বলিলে তিনি বলিলেন "আমার শরীর ভাল না, আমি যাইতে পারিব, না"। তাহারা দুই জনেই গেলেন না। ঐ লোক ফিরিয়া আসিয়া মামুদ ছফি ও বড়ঠাকুরকে এই সংবাদ জানাইল। তাহারা দুই জনেই আসিল না দেখিয়া মামুদ ছফি বড়-ঠাকুরকে বলিলেন, "তাহাদের দুইজনকেই খবর দেওয়া হইল, তাহারা আসিল না। দেশের লোকজনদের বশ করা হইল না। আমি একাকী তোমাকে রাজা করিতে পারিব না। তাহাছাড়া আমার উপর মীর মুরাদের এরূপ আদেশ নাই। আমি তোমার এই কাজ করিতে পারিব না।" তখন ঘনশ্যাম ঠাকুর মামুদ ছফিকে বলিলেন, "আমি তোমার উপরই সমস্ত নির্ভর করিয়া আছি, এখন তুমি যদি আমাকে পরিত্যাগ কর তবে আমার বধের কারণ তুমিই হইবে। তাহাছাড়া তোমার ধর্ম ও হানি হইবে। আমি

মীর মুরাদের জন্য পাঁচ হাজার টাকা দিব। তুমি মীর মুরাদের কথা ভাবিয়া একটুও বিচলিত হইও না।" তারপর মামুদ ছফি বলিলেন, "তাহা হইলে তোমার দেশের দুই চারিজন প্রধান লোক সঙ্গে লও।" ঘনশ্যাম ঠাকুর বলিলেন, "ভালই হইল, আমার ভাই চন্দ্রমণি ঠাকুর ও জয়সিংহ কার্কোনকে আমার সঙ্গে লইব।" তখন মামুদ ছফি বলিলেন, "এইরূপ দুই চারিজন সঙ্গে থাকিলে মীর মুরাদকে বুঝাইতে সুবিধা হইবে।" এইরূপ পরামর্শ করিয়া তাহারা অপেক্ষা করিতে লাগিলেন।

## দ্বাবিংশ অধ্যায়

### যুবরাজ এবং কোতোয়াল মুছিবের সৎ পরামর্শ

এদিকে যুবরাজ ও কোতোয়াল মুছিব ঘনশ্যাম ঠাকুরের ডাকে না গিয়া রাজার নিকট উপস্থিত হইয়া বলিলেন, "আমরা পূর্ব্বে মহারাজকে যে-সব কথা বলিয়াছি তাহা মহারাজ গ্রাহ্য করেন নাই। পূর্ব্বাপর নিয়ম আছে যে হাতীধরার জায়গা হইতে ফিরিয়া আসিয়া সেই দিনই মহারাজের সঙ্গে সাক্ষাৎ করিতে হয়। এক্ষণে ঘনশ্যাম ঠাকুর এখানে না আসিয়া নদীর অপর পাড়ে মোগলের সহিত একজোট হইয়া অবস্থান করিতেছে। আমাদিগকে তাহার ওখানে যাওয়ার জন্য বলিতেছে। পূর্ব্বে কখনও এরূপ নিয়ম ছিল না। আমরা তাহার জায়গায় গেলে পর সে আমাদিগকে কয়েদ করিয়া রাখিবে। মহারাজ আদেশ করিলে এখনও আমরা একটা উপায় করিতে পারি।" তখন রাজা বলিলেন, "তোমরা এরূপ অনুচিত কথা কেন বলিতেছ? এদিকে ঘনশ্যাম আমাকে বলিয়া পাঠাইয়াছে যে মুরা বেগম

আমার নিকট অপরাধ করিয়া চলিয়া গিয়াছিল ; এমন কি সে শাস্তি পাইবার ও উপযুক্ত হইয়াছে। কিন্তু তাহাকে শাস্তি দেওয়া উচিত হয় না। এই রকম ভাল মানুষ দেশে দুই-চারি জন থাকা দরকার। মুরাদ্ বেগের মনে বড়ই ভয় হইয়াছে। এই জন্য ঘনশ্যাম বলিয়া পাঠাইয়াছে যে সে যুবরাজ ও কোতোয়াল মুছিবের সঙ্গে একত্রে আসিয়া আমার নিকট মুরাদ্ বেগের অপরাধের জন্য মার্জনা মঞ্জুর করাইবে। এই কথা ঘনশ্যাম মনে স্থির করিয়া তোমাদের দুই জনকে তাহার নিকট ডাকিয়া পাঠাইয়াছে এবং সে নিজে আসে নাই। ঘনশ্যাম এই সমস্ত কথা আমাকে জানাইয়াছে। তোমরা কোনও সন্দেহ করিও না। তোমরা তাহার কাছে যাও।" তারপর যুবরাজ ও কোতোয়াল মুছিব বলিলেন, "আমরা বার বার যে সব কথা মহারাজকে জানাইয়াছি তা মহারাজ ভাল মনে করেন নাই। ঘনশ্যাম ঠাকুর মোগলের যুক্তিতে এই কৌশলজাল সৃষ্টি করিয়াছে। মহারাজ দৈব-দোষে এসব কথা বুঝিতে পারিতেছেন না। আমরা অরণ্যে রোদন করিলে কি ফল হইবে !"

এই কথা বলিয়া যুবরাজ ও কোতোয়াল মুছিব অসন্তুষ্ট চিত্তে নিজ নিজ বাড়িতে ফিরিয়া গেলেন। তারপর কোতোয়াল মুছিব তাঁহার স্ত্রী অর্থাৎ রাজার ভগ্নীকে রাজার নিকট পাঠাইয়া দিয়া বলিলেন, ‘আমরা অনেক করিয়া রাজাকে বুঝাইলাম কিন্তু রাজা আমাদের কথা শুনিলেন না। তুমি গিয়া রাজাকে বুঝাইয়া বলিবা যে ঘনশ্যাম ঠাকুর রাজাকে সরাইয়া দিয়া নিজে রাজা হইবে এবং আমাদিগকেও বধ করিবে। মহারাজ যেমন এ বিষয়ে নিশ্চয় করিয়া জানিয়া রাখেন।" তারপর রাজার ভগ্নী রাজার নিকটে গিয়া রাজাকে অনেক করিয়া বুঝাইলেন।

তারপর রাজা তাঁহার ভগ্নীকে বলিলেন "তুমি মেয়েলোক কিছুই জান না। তোমার স্বামী তোমাকে যেরূপে বুঝাইয়াছে তুমি সেই রূপে বুঝিয়াছ। তুমি আমার যেরূপ সরলা ভগ্নী·········

# ত্রয়োবিংশ অধ্যায়

## যুবরাজ এবং কোতোয়াল মুছিব ঘনশ্যামের নিকট গেল

[ মূল পুথিতে এই জায়গায় একটি পাতা নাই। ঐ পাতাটি না থাকিলেও ঘটনার ধারাবাহিকতা পরিষ্কার বুঝা যায়। রত্নমাণিক্য রাজা তাঁহার ভাই ঘনশ্যাম বড়ঠাকুরের কোনও দুরভিসন্ধি আছে বলিয়া বিশ্বাস করিতে চাহিলেন না। রাজা তাহার ভগ্নীর কথাও শুনিলেন না, পরম হিতাকাঙ্ক্ষী যুবরাজ দুর্জয় সিংহ এবং কোতোয়াল মুছিব রাজদুর্লভ নারায়ণের পরামর্শও ঠেলিয়া ফেলিয়া দিলেন। রাজার আদেশ অনুসারে যুবরাজ ও কোতোয়াল মুছিব ঘনশ্যাম বড়ঠাকুরের নিকট যাইতে বাধ্য হইলেন।

মূল পুথির নির্ঘণ্টে ঐ হারাইয়া যাওয়া পাতা সম্পর্কে এই রূপ লিখিত আছে যে "যুবরাজ এবং কোতোয়াল মুছিব ঘনশ্যামের নিকট গেল।" শ্রীত্রিপুর চন্দ্র সেন, ১লা জুন, ১৯৬৪ ইং ]

"………মিত্র সহ মহারাজের নিকট অপরাধের ক্ষমা চাহিলেই ভাল হইবে বলিয়া মনে করি।" তারপর মুরাদ্ বেগ বলিল, "যুবরাজ এবং কোতোয়াল মুছিবের আদেশ আমার সর্ব্বদাই পালনীয়। যাহাতে আমার প্রাণরক্ষা হয় আপনারা তাহাই করুন। আমার অধিক আর কি বলিবার আছে!" তখন যুবরাজ এবং কোতোয়াল মুছিব বলিলেন 'তুই মনের আবেগে অন্যায় কথা প্রকাশ করিয়াছিস। তোর এমন বিরুদ্ধ কথার জন্য আমরা রাজার নিকট কথা বলিতে সংশয় বোধ করিতেছি। তবুও তোর জন্য আমরা বড়ঠাকুরের সহিত মিলিত হইয়া রাজার নিকট বলিব।

তারপর মামুদ ছফি বলিলেন, "তাহারা ভালই বলিয়াছে।" তখন

ঘনশ্যাম ঠাকুর বলিলেন, কাল সকলে একত্র হইয়া রাজার সঙ্গে সাক্ষাৎ করিব।" তাহারা এই রূপে ছল করিয়া রাত্রি করাইল।

## চতুর্বিংশ অধ্যায়

### ঘনশ্যামের হাতে কোতোয়াল মুছিব বন্দী

তারপর ঘনশ্যাম ঠাকুর কোতোয়াল মুছিবকে বলিলেন, "আজ তুমি আমার সঙ্গে খাওয়াদাওয়া করিয়া এখানে থাকিবা।" এই বলিয়া কোতোয়াল মুছিবের হাতে ধরিয়া ভিতরে নিয়া গিয়া তাহাকে শৃংখলাবদ্ধ করিলেন।

মামুদ ছফি ও যুবরাজ তাহাদের নিজ নিজ জায়গায় বসা রহিলেন। তখন যুবরাজ বিপজ্জনক অবস্থা দেখিয়া মামুদ ছফিকে আত্ম সমর্পন করিয়া জিজ্ঞাসা করিলেন এবং মামুদ ছফিও গোপন ইঙ্গিতে কিছু বলিলেন। সেই সময়ে ঘনশ্যাম ঠাকুর অন্তরাল হইতে বলিয়া পাঠাইলেন "যুবরাজ আজ আমাদের সঙ্গেই থাকুক।" তখন যুবরাজ নিজের বিপদ বুঝিতে পারিয়া মামুদ ছফির নিকট আত্মসমর্পন করিয়া বলিলেন, "আমি তোমার নিকট আত্মসমর্পন করিলাম। তুমি আমার প্রাণ রক্ষা কর এবং আমার যুবরাজের চাকরিও বহাল রাখ। আমি তোমাকে দশ হাজার টাকা দিব।" তখন মামুদ ছফি বলিলেন, "আমি তোমাকে কৌশল করিয়া রক্ষা করিব, ইহাতে তুমি একটুও সন্দেহ করিও না।" তখন যুবরাজ বিশেষ করিয়া মামুদ ছফিকে বলিলেন, "আজ আমাকে আমার বাড়ীতে পাঠাইয়া দেও, তাহা হইলে আমার মনের সন্দেহ দূর হইবে।" মামুদ ছফি বলিলেন, "বেশ, দেখ আমি

কি করিতে পারি।” তারপর মামুদ ছফি ঘনশ্যাম ঠাকুরকে বলিয়া পাঠাইলেন, “যুবরাজ এখানে থাকিলে ভাল হইবে না, যুবরাজ ঘরে যাক। তাহাদের দুই জনকেই এখানে রাখিলে রাজার মনে সন্দেহ হইবে।” ইহাতে ঘনশ্যাম ঠাকুর বলিয়া পাঠাইলেন, “মীর্জ্জা যদি ভাল মনে করেন তবে তাহাই করুন, তবে যুবরাজকে ঘোড়সওয়ারের সঙ্গে পাঠাইয়া দেওয়া হউক। আগামীকাল পুনরায় এই ঘোড়সওয়ারেরা যুবরাজকে এখানে নিয়া আসিবে।” তখন মামুদ ছফি দশজন ঘোড়সওয়ার সঙ্গে দিয়া যুবরাজকে তাহার বাড়িতে পাঠাইয়া দিলেন। মামুদ ছফি ঘোড়সওয়ারগণকে বলিয়া দিলেন, “আজ তোরা যুবরাজের বাড়ীতে থাকিস এবং কাল প্রাতঃকালে যুবরাজকে সঙ্গে করিয়া এখানে লইয়া আসিবি”। তারপর সেই ঘোড়সওয়ারগণের সঙ্গে যুবরাজ নিজ বাড়িতে ফিরিলেন। ঘনশ্যাম রাজাকে বলিয়া পাঠাইলেন “কোতোয়াল মুছিবকে আমাদের এখানে রাখিয়াছি, আজ আমরা দুইজন এখানে আনন্দে কাটাইয়া কাল মহারাজের সঙ্গে সাক্ষাৎ করিব” এবং এইরূপ অপর একটি সংবাদ ভঙ্গীতে [কোতোয়াল মুছিবের স্ত্রী]কে পাঠাইয়া দিলেন।

## পঞ্চবিংশ অধ্যায়

### যুবরাজ গোপনে রাজাকে সমস্ত বিষয় জানাইল

যুবরাজ ঘনশ্যাম ঠাকুরের জায়গা হইতে নিজ ঘরে ফিরিলেন এবং সঙ্গে যে সব ঘোড়সওয়ার আসিয়াছিল তাহাদের খাওয়ার জন্য সিধা ও আবশ্যকীয় জিনিসাদি দিলেন। তারপরে ছদ্মবেশ ধরিয়া একটি চাকর সঙ্গে লইয়া রাজার নিকট গেলেন। পরে রাজার নিকট খবর পাঠাইলে রাজা তাহাকে অন্দরের ভিতরে নেওয়াইলেন। রাজা তাহার এই পোষাক দেখিয়া জিজ্ঞাসা করিলেন

"তুমি এইরূপ বেশ ধরিয়া কেন আসিয়াছ ?" যুবরাজ বলিলেন, "মহারাজকে কি বলিব ! আমার শেষসময় উপস্থিত হইয়াছে। কোতোয়াল মুছিব ও আমি বড়ঠাকুরের নিকট গিয়াছিলাম। ঘনশ্যাম ঠাকুর মুরাদ বেগকে মহারাজের নিকট উপস্থিত করার কথা লইয়া আলাপ করিতে করিতে ছল করিয়া রাত্রি করিল। পরে কোতোয়াল মুছিবকে ভিতরে লইয়া গিয়া হাতকড়ি লাগাইল এবং আমাকেও বন্দী করিল। তখন আমি মামুদ ছফিকে দশ হাজার টাকা দিব স্বীকার করিয়া বাড়িতে ফিরিয়া আসিয়াছি। আমি ঐ টাকা দেওয়ার অঙ্গীকার করা সত্ত্বেও ঘোড়সওয়ার সঙ্গে দিয়া আমাকে আমার বাড়ীতে আসিতে অনুমতি দিয়াছে। ঐ ঘোড়সওয়ারেরা আমাকে পাহারা দিয়া রাখিয়াছে। কাল প্রত্যুষে তাহারা আবার আমাকে ঘনশ্যামের নিকট লইয়া যাইবে। আমি ছদ্মবেশ ধরিয়া পিছনের দরজা দিয়া লুকাইয়া মহারাজকে সব কথা বলিতে আসিয়াছি। আমি যে লুকাইয়া এখানে আসিয়াছি তাহা ঐ ঘোড়সওয়ারেরা টের পায় নাই। আগামীকাল ঘনশ্যাম ঠাকুর মহারাজকে সরাইয়া দিয়া নিজে রাজা হইবে। সে ঠিক করিয়া রাখিয়াছে আমাকে ও কোতোয়াল মুছিবকে প্রাণে বধ করিবে। এখনও মহারাজ আদেশ দিলে উপায় করিতে পারি। আমাদের দেশের লোকজনের মহারাজের প্রতি অনুরাগ আছে। আমরা যদি হাদিরিবাদ্য বাজাই তাহা শুনিয়া দেশের লোকজন আসিয়া আমাদের সঙ্গে একত্র হইবে। তারপর আমরা দুর্গের ভিতরে সতর্কতার সহিত অবস্থান করিলে তাহারা আমাদের কিছুই করিতে পারিবে না এবং পরে কোতোয়াল মুছিবকেও উদ্ধার করা যাইবে এবং ঘনশ্যামকে ধরা সম্ভব হইবে। আমাদের কৃতকার্য্যতা সম্পর্কে বিন্দুমাত্রও সন্দেহ নাই। এখন মহারাজের আদেশ পাইলেই হয়।"

তখন রত্নমাণিক্য রাজা বলিলেন "তোমরা কিছুই বোঝনা, রজ্জুকে সর্প মনে কর। ঘনশ্যাম আমাকে জানাইয়াছে যে সে কোতোয়াল মুছিবকে তাহার কাছে রাখিয়াছে এবং আজ সেখানে আনন্দে কাটাইয়া আগামীকাল তাহারা আমার সঙ্গে দেখা করিবে। এখন তোমরা কাটাকাটি করিতে চাও।

ঘনশ্যাম আমার ভাই হয়। সে সমস্ত রকমে যোগ্যপুরুষ। বিনা দোষে তাহাকে বধ করিলে আমার কি সুখ হইবে! তহা ছাড়া ভ্রাতৃহত্যার পাপ হইবে এবং লোকসমাজেও আমার নিন্দা থাকিয়া যাইবে। পূর্ব্বেও তোমরা এইরূপ কুপরামর্শ দিয়া চম্পকরাইকে বধ করাইয়াছ। চম্পকরাই মারা যাওয়ার পর হইতেই মোগলেরা দেশের বড় অনিষ্ট করিতে উদ্যত হইয়াছে। এইরূপ অযৌক্তিক কার্য্যে আমি সায় দিবনা। তোমরা ও আমাকে এইরূপ অন্যায় কাজ করিতে বলিও না।" তখন যুবরাজ বলিলেন, "আপনি রামমাণিক্য রাজার পুত্র, তাহা ছাড়া আপনি সাতাশ বৎসর রাজত্ব করিয়াছেন তথাপি শত্রুর কুচক্রান্ত বুঝিতে পারিলেন না। আপনার ও আমার জন্মের মতন ইহাই শেষ দেখা হইল জানিবেন।" এই কথা বলিয়া যুবরাজ অসন্তুষ্ট চিত্তে নিজ বাড়িতে ফিরিয়া আসিলেন।

## ষড়বিংশ অধ্যায়

### ঘনশ্যাম রাজার সঙ্গে সাক্ষাৎ করিতে যাই বলিয়া রওনা হইল

পরের দিন ঘনশ্যাম ঠাকুর চন্দ্রমণি ঠাকুরকে ডাকাইয়া আনিয়া বলিলেন, "তুমি আমার সহায় হও, আমি রাজা হইলে তোমাকে যুবরাজ করিব।" তখন চন্দ্রমণি ঠাকুর বলিলেন, "ভাল কথা, আপনি যে আদেশ করিবেন আমি তাহাই করিব।" তারপর ঘনশ্যাম জয়সিংহ নারাণ কার্কোনকে ডাকাইয়া আনিয়া বলিলেন, "তোমার কন্যাটিকে আমাকে দিবে, আমি তাহাকে বিবাহ করিয়া মহারাণী করিব। তুমি আমার সহায় হও।" তখন

জয়সিংহ নারাণ কার্কোন বলিলেন, "ঠাকুর সাহেব যাহা আদেশ করিবেন আমি কি তাহা না করিয়া পারি !" তারপর ঘনশ্যাাম মামুদ ছফিকে বলিলেন, "চন্দ্রমণি ঠাকুব এবং জয়সিংহ কর্কোন আমার সহায় হইয়াছে"। ইহার কতক্ষণ পরে ঘোড়সওয়ারেরা যুবরাজকে ঘনশ্যামের নিকট লইয়া আসিল।

তারপর ঘনশ্যাম ঠাকুর ব্রাহ্মণ এবং দৈবজ্ঞকে ডাকাইয়া আনিলেন। তাহারা মঙ্গলঘট স্থাপন করিয়া ঘনশ্যামকে যাত্রা করাইল। ঘনশ্যাম ঠাকুর রাজার সঙ্গে দেখা করিবার জন্য রওনা হইলেন। তাহার সঙ্গে দেশের লোক-জনেরা আসিল। বিদেশ হইতে নবনিযুক্ত ঘোড়সওয়ার অনুমান দুইশত-জন এবং হিন্দুস্থানী তীরন্দাজ অনুমান সাত হাজার ও এইসঙ্গে আসিল। ঘনশ্যাম রওনা হওয়ার সময় অনুমান কুড়িজন ঘোড়সওয়ার মামুদ ছফির সঙ্গে দিয়া যুবরাজ ও কোতোয়াল মুছিবকে পাহারার অধীনে আটকঅবস্থায় বাসায় রাখিয়া আসিলেন। ঘনশ্যাম রাজা হইবার জন্য রওনা হইয়া আসি-বার সময়ে কোমরের দুই ধারে দুইটি তরোয়াল ও জামিয়ার; পিঠে একটি ঢাল, তীর, ধনুক, ছোকর এবং হাতে একটি বঁড়শি লইয়াছিলেন। একটি তুর্কী ঘোড়াতে চড়িয়া লোকলস্কর সঙ্গে লইয়া গোমতী নদী অতিক্রম করিয়া এপাড়ে আসিলেন। ঘনশ্যাম সাক্ষাৎ করিতে আসিতেছে শুনিয়া রাজা অন্দর হইতে বাহির হইযা আসিয়া সিংহাসনে বসিলেন। এদিকে ঘনশ্যাম ঠাকুর সোনারদুয়ারী ঘরের নিকট আসিলেন। সেই সময়ে ঘনশ্যামের লোক তাহার নিশান লইয়া গিযা সিংহাসন ঘরের সম্মুখে গাড়িল। তখন রাজার সেবক দুর্লভ নারাণ বলিল, "দেখ, বড়ঠাকুরের নিশান আনিয়া মহারাজার সিংহাসনঘরের সম্মুখে গাড়িয়াছে! পূর্বে কখনও এরূপ নিয়ম ছিল না।" তখন রাজা বলিলেন—"ইহাত বড়ই অন্যায় কথা হইল। এখন কি করা যাইবে? যুবরাজ ও কোতোয়াল মুছিব ইহাদের সহিত আছে কি?" তখন দুর্লভ নারাণ বলিল, "তাহাদের দুইজনকে দেখি নাই।" এমন সময় ঘনশ্যামের প্রেরিত এবং বাঙ্গালা দেশ হইতে নবনিযুক্ত পীতাম্বর হাজারি অনুমান কুড়ি জন হিন্দুস্থানী সঙ্গে লইয়া সিংহাসনঘরে

উঠিয়া রাজাকে বলিল, "তুমি সিংহাসন হইতে নামিয়া আস। ঘনশ্যাম ঠাকুর রাজা হইয়াছে।" তখন রাজা বলিলেন, "ঘনশ্যাম আমার ভাই হয়, সে কেন এরূপ অধর্মের কাজ করিবে? তোমরা কেন এরূপ অন্যায় কথা বলিতেছ?" তখন পীতাম্বর হাজারি রাজার হাত ধরিয়া তাহাকে সিংহাসন হইতে নামাইয়া আনিল। সেই সময়ে রাজা বলিলেন— "আমি রাজা, আমার পা মাটি স্পর্শ করিলে দেশ উচ্ছন্ন যাইবে।" তারপর তাহারা ঘনশ্যামের ব্যবহারের একখানা পালকি আনিয়া উহাতে রাজাকে উঠাইয়া ঘনশ্যামের বাড়ীতে লইয়া গেল। রাজাকে লইয়া গিয়াছে শুনিয়া রত্নমাণিক্যের পত্নীগণ অন্তঃপুরে থাকিয়া ক্রন্দন করিতে লাগিলেন। রাজার সেবকেরা ও রাজার সঙ্গ ছাড়িয়া পলায়ন করিল।

## সপ্তবিংশ অধ্যায়

### ত্রিপুরার সিংহাসনে ঘনশ্যাম বা মহেন্দ্র মাণিক্য রাজা

তারপর ঘনশ্যাম আসিয়া সিংহাসনে বসিয়া রাজা হইলেন। এইরূপে ১৬৩৪ শকাব্দ-বৈশাখ মাস-২৯ তারিখ-সোমবার-ত্রয়োদশী তিথিতে একদণ্ড বেলা থাকিতে ঘনশ্যাম রাজা হইলেন। চোন্তাই দৈবজ্ঞকে আনাইয়া ঘনশ্যাম মহেন্দ্র মাণিক্য নাম লইলেন। ব্রাহ্মণেরা দূর্বা ছিটাইয়া মঙ্গল-বাক্য উচ্চারণ করিলেন। তিনবার তোপ দাগান হইল এবং অন্যান্য অনেক রকমের বাদ্য বাজান হইল। তারপর রত্ন মাণিক্য রাজার স্ত্রী ও পরিবারের অন্যান্য লোকদিগকে রত্নমাণিক্যের নিকট লইয়া যাওয়া হইল এবং ঘনশ্যামের পরিবারবর্গকে রাজবাড়ীতে আনা হইল। মহেন্দ্র মাণিক্য রাজা রত্নমাণিক্যের খাওয়ার ও শোয়ার এবং প্রত্যেক দিনের প্রয়োজনীয় আয়োজনপাত্র পূর্ব্বের

মতই দিলেন। বত্নমাণিক্যেব পরিবাবেব স্ত্রীলোকদেব জন্য ও পূর্ব্বের মতনই খাওয়াথাকার যোগান দেওয়াইলেন। মহেন্দ্র মাণিক্য রাজা নগবে পাহাবা বসাইয়া সাবধানে থাকিতে লাগিলেন। কোতোয়াল নগরে ঢোল দিয়া সকলকে জানাইয়া বলিলেন যে বত্নমাণিক্য রাজাকে সবাইয়া দিয়া মহেন্দ্র মাণিক্য বাজা হইয়াছেন এবং এবিষয়ে দেশেব লোকজন যেন মনে কোন সন্দেহ না বাখে।

পব দিন মহেন্দ্র মাণিক্য বাজা মামুদ ছফিকে ডাকাইয়া আনিয়া বলিলেন, "চন্দ্রমণি ঠাকুবকে যুববাজ নিযুক্ত কবা হউক এবং কোতোয়াল মুছিব ও যুববাজকে বধ কবা যাক।" ইহাতে মামুদ ছফি বলিলেন, "যুববাজকে মাবিলে মীবমুবাদ বাগ কবিবেন। তাহাছাডা যুববাজ তোমাব বড়ভাই হয। তাহাকে বধ কবিলে লোকেব নিকটে তোমাব দুর্ণাম থাকিয়া যাইবে। যুববাজ আসলে ভাল মানুষ। সে পূর্ব্বে যেমন বত্নমাণিক্যকে আবাধনা কবিত তোমাকে ও সেইরূপ কবিবে। তাহাকে পূর্ব্বেব ন্যায যুববাজেব চাকবিতে থাকিতে দেও। যুববাজেব জন্য কোন ও সন্দেহ কবিও না। আব কোতোয়াল মুছিবকে প্রাণে বধ কবিলে কি লাভ হইবে? তাহার নিকট তোমাব ভগ্নী ও বিবাহ দিযাছ। তাহাকে চাকবি হইতে বরখাস্ত কবিলেইত ভাল হয বলিযা মনে কবি; তথাপি তোমার মনে যাহা ভাল বিবেচনা হয তাহাই কব।" তখন মহেন্দ্র মাণিক্য বাজা বলিলেন, "কোতোয়াল মুছিবেব কাবণে অতীতে অনেক অশান্তি ভোগ করিযাছি. তাহাকে বধ কবা হইবে আব তোমার কথাব উপর নির্ভর করিযা যুবরাজকে তাহার চাকরিতে থাকিতে দেওয়া হইবে।" মামুদ ছফি বলিলেন, "তোমার যাহা ভাল বিবেচনা হয় তাহাই কর।" মহেন্দ্র মাণিক্য বলিলেন, "তুমি গিয়া যুবরাজকে দশজন ঘোড়সওয়ার দিয়া পাহারা দিয়া তাহার বাড়িতে এবং কোতোয়াল মুছিবকে শিকলপরা অবস্থায় আমার এখানে পাঠাইয়া দিবা।" তারপর মামুদ ছফি নিজের বাসায় আসিয়া কোতোয়াল মুছিবকে শিকলপরা অবস্থায় মহেন্দ্র মাণিক্যের নিকট এবং যুবরাজকে দশটি ঘোড়সওয়ার পাহারা দিয়া ও তাহাকে

অনেক ভরসা দিয়া তাহার বাড়ীতে পাঠাইয়া দিলেন। পরে রত্নমাণিক্য রাজাকে মহেন্দ্র মাণিক্য পূর্ব্বে যে বাড়ীতে থাকিতেন সেই বাড়ীর ভিতরে নিয়া গিয়া পাহারা দিয়া রাখা হইল। সেখানে রত্নমাণিক্য রাজা একবেলা নিরামিষ খাইয়া ইষ্টদেবতার আরাধনা করিয়া দিন কাটাইতে লাগিলেন। এদিকে পীতাম্বর হাজারি যে হাত দিয়া রাজার হাতে ধরিয়া রাজাকে লইয়া গিয়াছিল রাত্রিতে তাহার সেই হাত ফুলিয়া জ্বর হইয়া তিন দিনের মাথায় মারা গেল। মহেন্দ্র মাণিক্য রাজা হইয়া চারিদিন গত হইলে নিজ নামে মোহর গড়াইলেন এবং সেইদিন কোতোয়াল মুছিবকে কাটিলেন।

কোতোয়াল মুছিবের স্ত্রী অর্থাৎ রত্নমাণিক্য রাজার ভগ্নী তাহার স্বামীকে কাটিয়াছে শুনিয়া সহমরণ কামনা করিয়া মহেন্দ্র মাণিক্যের নিকট উপস্থিত হইয়া বলিলেন, "আমি সহমরণে যাইতে চাই, মহারাজের আদেশ প্রার্থী"। মহেন্দ্র মাণিক্য বলিলেন, "তুমি রত্নমাণিক্য রাজার ভগ্নী এবং আমারও ভগ্নী হও। তুমি সহমরণে যাইবে কেন?" তখন রাজার ভগ্নী বলিলেন, "স্বামীর অভাবে আমার আর বাঁচিয়া থাকিয়া লাভ কি? আমাকে আর বাধা দিও না।" তারপর রাজা মহেন্দ্র মাণিক্য একশত টাকার রূপার আধুলি, সিকি, দোআনি, আনি ও আধআনি এবং কাপড় একজোড়া দিয়া বিদায় দিয়া বলিলেন, "ভাল কথা, তোমার সহমরণে যাওয়ার ইচ্ছা হইয়া থাকিলে যাও"। তখন রাজার ভগ্নী বলিলেন, "যদি মহারাজ অনুমতি দেন তবে ইহজন্মের মত রত্নমাণিক্য দাদাকে একবার দেখিয়া যাইতে চাই।" মহেন্দ্র মাণিক্য বলিলেন, "বেশ, তাহাকে দেখিয়া যাও।" তারপর রাজার ভগ্নী রত্নমাণিক্যের নিকট গিয়া তাঁহার পায়ে পড়িয়া কাঁদিয়া বলিলেন "গোঁসাই মহারাজ, আমার স্বামীকে মহেন্দ্র মাণিক্য কাটিয়াছে। আমি সহমরণে যাওয়ার জন্য আপনার নিকট বিদায় লইতে আসিয়াছি।" তখন রত্নমাণিক্য বলিলেন, "তুমি রামমাণিক্য রাজার কন্যা এবং আমারও ভগ্নী, তোমার এরূপ ধর্ম্মকার্য্যে মতি হইয়াছে দেখিয়া আমি আনন্দিত হইলাম। তুমি যদি তোমার স্বামীর সঙ্গে সহমৃতা হইতে পার তবে

তোমার স্বামীর কুল এবং পিতার কুল উভয়ই উদ্ধার হইবে। এই কথা সত্য জানিয়া সকলের মায়ামোহ পরিত্যাগ করিয়া ধর্ম্মচিন্তায় নিমগ্ন হইয়া সহমৃতা হও। তোমার পশ্চাতে আমাকেও মহামায়া পাঠাইতেছেন।” এই কথা বলিয়া রত্নমাণিক্য ভগ্নীকে বিদায় দিলেন। রত্নমাণিক্যের ভগ্নী তাহার স্বামীর মৃতদেহ মাচায় করিয়া এবং নিজেও তাহাতে উঠিয়া গোমতী নদীর পাড়ে গেলেন। মহেন্দ্র মাণিক্য চিতা প্রস্তুত করাইয়া দিলেন এবং ব্রাহ্মণও পাঠাইয়া দিলেন। রত্নমাণিক্যের ভগ্নী স্নান করিয়া উঠিয়া রাজার দেওয়া আধুলি, সিকি, দোআনি, একআনি ও আধআনি উপস্থিত লোকদের মধ্যে বিতরণ করিলেন। তাহার গায়ে যে সমস্ত অলঙ্কার ছিল তাহাও বিতরণ করিলেন। তারপর ব্রাহ্মণেরা নিয়ম মতে দাহ করাইল। তারপর রাজা কোতোয়াল মুহিবের সমস্ত জিনিসপত্র হিসাব করিয়া নিজে লইলেন।

## অষ্টাবিংশ অধ্যায়

### রাজার ঘরে আগুন লাগিল

সেই দিন মহেন্দ্র মাণিক্য রাজা আমাদিগকে দরবারে সম্বর্দ্ধনা করিবার জন্য দুইটি ঘোড়া পাঠাইয়া আমাদিগকে নেওয়াইলেন। দোল মণ্ডপে আমাদের বসিবার জায়গা দেওয়া হইল। সেই দিন নূতন নিযুক্ত ও বাংলা দেশ হইতে আগত এবং দেশের লোক মিলাইয়া প্রায় আঠার হাজার লোক জমা হইয়াছিল। তারপর রাজা আসিয়া সিংহাসনে বসিলেন। এমন সময়ে হঠাৎ সোনারদুয়ারী ঘরের মাথায় আগুন লাগিল। রাজা ঐ আগুন নিবাইবার জন্য লোক পাঠাইলেন, কিন্তু তাহারা সেই আগুন নিবাইতে পারিল না।

তারপর রাজা সিংহাসন হইতে উঠিয়া আসিয়া বিষ্ণু মন্দিরের সম্মুখে চৌচালা ঘরে বসিলেন। সেইদিন মহেন্দ্র মাণিক্য রাজার পরনে ছিল সোনালী কাজকরা গুজরাটী তসরের জামা, সোনালী কাজ করা জিরা, রুপালী গোছপেছ, সোনালী পটুকা এবং কিংখাবের তৈরী ইজার। সাদা শাল একখানা তাহার কাঁধের উপর রাখা ছিল। পাগড়ির উপরে সোনার তরোলা দুইটি এবং হীরাখচিত কলগা দুইটি গুঁজিয়া দেওয়া হইয়াছিল এবং মুক্তার মালা দুইপেঁচ পাগড়ির উপরে পরিয়াছিলেন। কানে মুক্তা, গলায় হীরা ও অন্য পাথরখচিত কণ্ঠাভরণ এবং দুগদুগীর সহিত মুক্তার মালা দুইপেঁচ গলা হইতে নাভি পর্যন্ত ঝুল দিয়া পরিয়াছিলেন। বাহুতে পাথরখচিত বাজুবন্ধ, কোমরে সোনার হাতলযুক্ত খঞ্জর একটি এবং পিঠে সোনারচোখ বসান ঢাল একটি লইযাছিলেন। সোনার হাতলযুক্ত তরোয়াল একটি খাপ হইতে খুলিয়া লইযা সাবধানে হাতে করিয়া বসিয়াছিলেন।

সেই আগুন গিয়া রাজা যে ঘরে থাকিতেন সেই ঘরে লাগিল। রাজার ঘরে আগুন লাগিবার কথা শুনিযা মামুদ ছফি একটি তুর্কীঘোড়ায় চড়িয়া তিনজন অশ্বারোহী সঙ্গে করিয়া তাড়াতাড়ি সেই আগুনের কিনারা দিয়া আসিয়া রত্নমাণিক্য যে ঘরে ছিলেন সেই ঘরে আসিলেন এবং রত্নমাণিক্যকে বলিলেন, "মহারাজা, তুমি ঘরের ভিতরে বসিয়া আছ কেন? রাজার ঘরে আগুন লাগিয়াছে; সেই আগুনে তুমি যে ঘরে আছ তাহা পুড়িবে। তুমি তাড়াতাড়ি বাহির হইয়া আস। তোমার জন্যই আমরা এখানে আসিয়াছি।" রত্নমাণিক্য বলিলেন, "মীর্জা, আমরা সেই ঘর ছাড়িয়া আসিয়াছি বলিয়াই তাহাতে আগুন লাগিয়াছে। আমরা যে ঘরে আছি তাহাতে আগুন আসিতে পারে না, ইহাতে তুমি একটুও সন্দেহ করিও না।" তখন মামুদ ছফি বলিলেন, "আগুনের বিশ্বাস কি আছে? তুমি তাড়াতাড়ি বাহির হইয়া আস"। তখন একটি পালকিতে তুলিয়া রত্নমাণিক্যকে বট-গাছের তলে লইয়া যাওয়া হইল। তখন মামুদ ছফি

র ়ম'ণিক্যে বলিলেন, "তোমার পরিবারবর্গের লোকদেরও এখানে নিয়া আসা হউক"। রত্নমানিক্য বলিলেন, "তাহাদিগকে আনাইবার প্রয়োজন নাই। তাহারা যে ঘরে আছে তাহাতে আগুন লাগিবে না তুমি আমার এই কথার সত্যতাব প্রমাণ পাইবা"। রত্নমাণিক্য মামুদ ছফিকে আরও বলিলেন, "যতদিন আমাব রাজ্য ভোগ ছিল তাহা করিয়াছি। আমি আর র'জা হইতে চাহি না। আমাকে দুইজন ব্রাহ্মণ দিলেই হয। আমি ভাগ-বত, তন্ত্র আর পুরাণ শুনিযা ঈশ্বরের আরাধনায় দিন কাটাইব। আমি পরলোকে মঙ্গল চ'ই। মীর্জা, তুমি ধর্ম্মের দিকে তাকাইযা আমার জন্য এইটুকু করিয়া দেও।" তখন মামুদ ছফি বলিলেন, "ভাল কথা, আমি রাজা'কে এই কথা বলিব। মহারাজ, এবিষযে তুমি আমার উপরে নির্ভর করিতে পার।"

সেই আগুনে রাজার সকল ঘর পুড়িল। রাজভাণ্ডারে যাহা কিছু জিনিসপত্র ছিল সেগুলিও পুড়িয়া গেল। সেই সময়ে প্রচণ্ড বাতাস বহিতেছিল। জিনিসপত্র কিছুই রক্ষা করিতে পারা গেল না। তখন আমাদিগকে আমাদের বাসায পাঠাইয়া দেওযা হইল। সেদিন আমাদিগকে দরবারে উঠান হইল না। যে ঘরে রত্নমাণিক্যকে রাখা হইয়াছিল সেই ঘরটি পুড়িল না। পরে মামুদ ছফি রত্নমাণিক্যকে তাহার ঘরে রাখিয়া নিজের বাসায় ফিরিয়া আসিলেন। সেই রাত্রিতে মহেন্দ্র মাণিক্য তাম্বু কানাতের ঘর বানাইয়া তাহাতে বাস করিলেন। রাজার সমস্ত জিনিসপত্র পুড়িয়া গিয়াছে শুনিয়া যুবরাজ খাওয়ার এবং শুইবার যাবতীয় জিনিসপত্র রাজাকে পাঠাইয়া দিলেন। রাজ অন্তঃপুরের স্ত্রীলোক ও পরিবারের অন্যান্য ব্যক্তি-গণের জন্যও প্রয়োজনীয় সমস্ত জিনিস যুবরাজ পাঠাইলেন। চন্দ্রমণি ঠাকুরও রাজার প্রয়োজনীয় জিনিসপত্র পাঠাইয়া দিলেন। মহেন্দ্র মাণিক্য সমস্ত জিনিসপত্র পুড়িয়া গিয়াছে দেখিয়া মনে বড়ই কষ্ট পাইলেন।

# ঊনত্রিংশ অধ্যায়

## গঙ্গানারাণী ধাই রত্নমাণিক্যকে বধ করিবার জন্য ঘনশ্যামকে পরামর্শ দিল

চন্দ্রমণি ঠাকুরের ধাই গঙ্গ নারাণী নামে এক স্ত্রী ছিল। বড়ঠাকুর তাহাকে সঙ্গে রাখিয়া এতদিন প্রতিপালন করিয়া আসিতেছিলেন। বড়-ঠাকুর রাজা হইলে পর গঙ্গানারাণীকে সঙ্গে করিয়া রাজবাড়ীতে আনিয়া-ছিলেন। এই ঘটনার দিন রাত্রিতে গঙ্গানারাণী মহেন্দ্র মাণিক্য রাজাকে বলিল, "মহারাজ, তোমার মনে অনেক কষ্ট হইলেও হইতে পারে। দিনের দুই প্রহর বেলায় সোনারত্নযারী উঁচু ঘরের মাথায় আগুন লাগিয়া তোমার সম্মূখে তোমার পূর্ব্বপুরুষ রাজাদের সঞ্চিত সমস্ত জিনিসপত্র নষ্ট হইয়া গেল। মনে হয় এই আগুন অদ্ভুত এবং মানুষের সৃষ্ট নয়। তাহাছাড়া রত্নমাণিক্য রাজ্যচ্যুত হওয়ায় দেশের লোকজন বড়ই ক্ষুব্ধ হইয়াছে বলিয়া শুনিতেছি। রত্নমাণিক্য বাঁচিয়া থাকিলে বিপদের সম্ভাবনা আছে। এই কথা জানিয়া রত্নমাণিক্যকে আর বাঁচিতে দেওয়া উচিত হয় না।" তখন মহেন্দ্র মাণিক্য বলিলেন, "ভাল কথা বলিয়াছ, মামুদ ছফি একথা শুনিলে না জানি কি বলে?" গঙ্গানারাণীধাই বলিল, "এখন তুমি রাজা হইয়াছ। বুদ্ধি স্থির করিয়া তোমাকে কাজ করিতে হইবে। কেহ তোমার অমঙ্গলজনক কোন কথা বলিলে তাহা তুমি রক্ষা করিবে কেন? এখন তুমি চন্দ্রমণি ঠাকুরকে আনাইয়া বড়ঠাকুরের পদ দেও, মামুদ ছফির কথামত যুবরাজের

প্রতি রাগ বিসর্জন দিয়া তাহাকে মিষ্ট কথা বলিয়া আপনার করিয়া লও, পাত্র, মিত্র, মন্ত্রী ও অন্যান্য সকলকে তোমার বশীভূত কর এবং এই পরামর্শ মুরাদ্ বেগকে গ্রহণ করাও।" তখন মহেন্দ্র মাণিক্য বলিলেন, "তুমি ভাল কথাই বলিয়াছ।"

---

# ত্রিংশ অধ্যায়

## রত্ন মাণিক্য রাজা বধ

পরের দিন মহেন্দ্র মাণিক্য মুরাদ্ বেগকে আনাইয়া উক্তরূপে পরামর্শ করিলেন। মুরাদ্ বেগ বলিল, "মহারাজ ভাল বুদ্ধিই স্থির করিয়াছেন; মামুদ ছফিকে ও এই কথা জিজ্ঞাসা করিলে ভাল হইবে।" রাজা বলিলেন, "আমর সকল কাজ তোর সাহায্যে সম্পন্ন হইয়াছে; তোর চেয়ে অধিক স্নেহের লোক আমার আর নাই। তুই নিজে গিয়া মামুদ ছফির কাছে আমার এই কথা বল।" এই কথা বলিয়া মুরাদ্ বেগকে বিদায় দিলেন। ইহার পরে মুরাদ্ বেগ্ মামুদ ছফির নিকট গিয়া এই সমস্ত কথা বলিল। মামুদ ছফি এই কথা শুনিয়া বলিলেন, "আমি আমার পূর্ব্বের অঙ্গীকার অনুযায়ী তাহাকে রাজা করিয়াছি। এখন রত্নমাণিক্যকে হত্যা করার জন্য মহেন্দ্র মাণিক্য আমাকে যে জিজ্ঞাসা করিতেছে তাহাতে আমি পরামর্শ দিতে পারিবনা। আমার কাছে রত্নমাণিক্য বলিয়াছে যে সে আর রাজা হইতে চাহে না। দুইজন ব্রাহ্মণ পাইলে তাহাদের কাছে ভাগবত—পুরাণ শুনিয়া দিন কাটাইতে চাহে। এখন রত্নমাণিক্যকে বধ করিলে রাজ-

বধের পাপ হইবে। লোক সমাজেও দুর্ণাম থাকিয়া যাইবে। আমি কিরূপে তাহাকে বধ করিতে বলিব? অন্য বিষয়ে যাহা জিজ্ঞাসা করিয়াছে সেগুলি করিলে ভালই হয়।" এইকথা বলিয়া মামুদ ছফি মুরাদ্ বেগকে পাঠাইয়া দিলেন। মুরাদ্ বেগ্ আসিয়া মহেন্দ্র মাণিককে এই সকল কথা জানাইল। মহেন্দ্র মাণিক্য মামুদ ছফির মত শুনিয়া মুরাদ্ বেগকে বলিলেন "এখন কি করা যায়? রত্নমাণিক্যকে বধ করিতে মামুদ ছফি নিষেধ করিতেছে, অথচ না করিলেও অমঙ্গলের আশঙ্কা আছে। পূর্ব্বে গোবিন্দ মাণিক্যকে সরাইয়া দিয়া ছত্রমাণিক্য রাজা হইয়াছিলেন। তখন গোবিন্দ মাণিক্য পলাতক অবস্থায় ছিলেন। পরে আবার গোবিন্দ মাণিক্য ছত্রমাণিক্যকে বধ করিয়া রাজা হইয়াছিলেন; এখন রত্নমাণিক্য বাঁচিয়া থাকিলে আমারও সেইরূপ হওয়ার সম্ভাবনা রহিয়াছে।" তখন মুরাদ্ বেগ্ বলিল, "মহারাজ ভালই চিন্তা করিয়াছেন। রত্ন মাণিক্যের উপরে দেশের সমস্ত লোকজনের বড়ই অনুরাগ আছে। মামুদ ছফি ঢাকায় চলিয়া গেলে দেশের লোকজন রত্নমাণিক্যকে রাজা করিবে এবং আপনাকে বধ করিবে। এই কথা নিশ্চয় জানা অবস্থায় রত্নমাণিক্যকে বধ করাই ভাল।" মহেন্দ্র মাণিক্য রত্নমাণিক্যকে বধ করাই স্থির করিলেন। মুরাদ্ বেগ্ নিজ বাসায় ফিরিয়া আসিল।

পরের দিন রাজা যুবরাজকে আনাইলেন। দেশের বড় বড় এবং ভাল লোকেরা সকলে দরবারে আসিলেন। রাজা অন্দর হইতে বাহিরে আসিয়া বিষ্ণুমণ্ডপের সম্মুখের চৌচালা ঘরে বিছানা করিয়া বসিলেন। তখন যুবরাজ আসিয়া রাজাকে প্রণাম করিলেন। রাজা যুবরাজকে বলিলেন, "তুমি রত্নমাণিক্যের বড়ভাই এবং আমারও বড়ভাই হও। পূর্ব্বে যেরূপ রত্নমাণিক্যের মঙ্গলকামনা করিয়া যুবরাজের কাজ করিতেছিলা এখন আমার মঙ্গলকামনা করিয়া সেইকাজ করিতে থাক।" যুবরাজ বলিলেন, "আমি মহারাজের আদেশের চাকর, মহারাজ যাহা আদেশ করিবেন আমি তাহাই করিব।" অন্যান্য বড় লোকদিগকে রাজা বলিলেন, "ঈশ্বর যার জন্য যে ভোগের ব্যবস্থা করেন সে তাহাই পায়। পূর্ব্বে তোমরা যে ভাবে ছিলা এখন আমার মঙ্গলকামনা

করিয়া সেই ভাবে থাকিবা।" তখন তাহারা বলিলেন, "ভালই হইয়াছে, মহারাজ যে আদেশ করিবেন আমরা তাহাই পালন করিব।" রাজা তখন চন্দ্রমণি ঠাকুরকে বড়ঠাকুরের পদ দিলেন এবং যুবরাজের সঙ্গের পাহারা উঠাইয়া দিলেন। তারপর রাজা সভাত্যাগ করিলেন এবং অন্যান্যেরাও নিজ নিজ বাড়িতে ফিরিয়া গেল। রাজা অন্দরে গিয়া মামুদ ছফিকে বলিয়া পাঠাইলেন "রত্নমাণিক্যকে না মারিলে ভাল হইবে না। এ বিষয়ে আর মামুদ ছফি যেন কিছু না বলে।" এই কথা শুনিয়া মামুদ ছফি বলিলেন "আপনি যাহা বলিবেন তাহা আমি পূর্ব্বেই বলিয়াছি। ধর্ম্মাধর্মের কথা আমাকে জিজ্ঞাসা করিয়া লাভ কি?" সেই দিন রাত্রি অনুমান ২ প্রহর থাকিতে নরেন্দ্রমাণিক্য রত্নমাণিক্যকে মারিবার জন্য তাহার দেশ হইতে আনীত নিযুক্ত রাজপুত কীর্ত্তি সিংহ হাজারিকে চারিজন হিন্দুস্থানী সঙ্গে দিয়া পাঠাইলেন এবং বলিলেন, "তুই গিয়া রত্নমাণিক্যকে বধ কর। তোর পরে বড় করিয়া দিয়া তোকে আমি সসম্মানে সঙ্গে করিয়া চিরকাল রাখিব।" তখন কীর্ত্তি সিংহ বলিল, "আমি মহারাজের নুন খাইয়াছি, মহারাজ যে আদেশ করেন আমি তাহাই করিব।" কীর্ত্তি সিংহ চারিজন হিন্দুস্থানী সঙ্গে লইয়া রত্নমাণিক্য যে জায়গায় ছিলেন সেখানে গেল। সেই সময়ে রত্নমাণিক্য ঘুমাইতে ছিলেন। যে সব লোক রত্নমাণিক্যকে পাহারা দিতেছিল কীর্ত্তি সিংহ তাহাদিগকে দিয়া রত্নমাণিক্যকে খবর দেওয়াইল। সেই প্রহরীরা গিয়া রত্নমাণিক্যকে জাগাইয়া বলিল, "মহারাজ উঠ, রাজার নিকট হইতে লোক আসিয়াছে।" রত্নমাণিক্য ঘুম হইতে জাগিয়া তাহার পত্নীগণকে বলিলেন, "তোমরা কি দেখিতেছ, এখন আমার মৃত্যুকাল উপস্থিত হইয়াছে।" তখন রত্নমাণিক্যের পত্নীগণ ফোঁপাইয়া কাঁদিতে লাগিলেন। তখন রত্নমাণিক্য তাহার পত্নীগণকে বলিলেন, "তোমরা কেন ব্যাকুল হও? এখন প্রস্তুত হইয়া পরলোকের উপায় চিন্তা করা উচিত।"

কীর্ত্তি সিংহ হাজারি রত্নমাণিক্যের নিকটে গিয়া বলিল, "মহারাজ,

তুমি প্রস্তুত হও। তোমাকে বধ করিবার জন্য রাজা আমাদিগকে পাঠাইয়া দিয়াছেন।” তখন রত্নমানিক্য বলিলেন, “আমাকে সরাইয়া দিয়া ভাই ঘনশ্যাম রাজা হইল; এখন আমাকে এক সের চাউল দিলে তাহা খাইয়া ধর্ম্মচর্চ্চা করিয়া ইষ্টদেবতার সেবা করিয়া দিনপাত করিতে পারি। বিনা অপরাধে আমাকে মারিয়া রাজবধের পাপ করিলে তাঁহার কি লাভ হইবে? তাহাছাড়া তুই একজন রাজপুত। তুই হিন্দুধর্ম্ম সম্পর্কে জানিস। তোরা যদি অন্যায় ভাবে আমাকে বধ করিস তবে ধর্ম্ম তোদের নষ্ট করিবেন।” এই কথায় কীর্ত্তি সিংহের মনে ধর্ম্মভয় জাগরুক হইল। সে রত্নমাণিক্যকে না মারিয়া ফিরিয়া গিয়া মহেন্দ্র মাণিক্যকে বলিল, “মহারাজ, আমি রত্নমাণিক্যকে বধ করিতে পারিব না। যদি আমাকে চাকরিতে রাখিতে ভাল মনে করেন তবে রাখুন নতুবা বিদায় দিন, তবু আমি রত্নমাণিক্যকে বধ করিতে পারিব না।”

তখন মহেন্দ্র মাণিক্য কীর্ত্তি সিংহ হাজারিকে তাহার বাসায় পাঠাইয়া দিলেন এবং বিশ্বাসী ও অনেকদিন পূর্ব্ব হইতে সঙ্গে সঙ্গে ছিল এরূপ চারিজন লোক রত্নমাণিক্যকে মারিবার জন্য পাঠাইয়া দিলেন। সেই লোকেরা গিয়া রত্নমাণিক্যকে বলিল, “মহারাজ, তোমাকে বধ করিবার জন্য রাজা আমাদিগকে পাঠাইয়া দিয়াছেন, তুমি প্রস্তুত হও!” তখন রত্নমাণিক্য বলিলেন, “কীর্ত্তি সিংহ এই কাজ অন্যায় মনে করিয়া আমাকে বধ না করিয়া চলিয়া গিয়াছে। তবু তোমরা যখন আমাকে বধ করিতে আসিয়াছ, বেশ, আমি প্রস্তুত হই।” এই কথা বলিয়া রত্নমাণিক্য স্নান করিয়া কাপড় পরিলেন এবং নিজের পত্নীগণকে বলিলেন, “তোমরা অস্থির হইও না। পরলোকের উপায় চিন্তা করিয়া প্রস্তুত হইয়া থাক।” তারপর সেই চারিজন লোক রত্নমাণিক্যকে ধরিয়া চাপিয়া মারিয়া ফেলিল।

# একত্রিংশ অধ্যায়

## রত্নমাণিক্যের মৃতদেহ সৎকার

রত্নমাণিক্যের পত্নীগণ তাঁহার মৃতদেহ সম্মুখে রাখিয়া ঈশ্বরের নাম-গান করিতে লাগিলেন। রত্নমাণিক্যকে বধ করিয়া সেই চারিজন লোক গিয়া এই খবর মহেন্দ্র মাণিক্যকে জ্ঞাত করাইল। রাত্রি প্রভাত হইলে রাজা যুবরাজ, চন্দ্রমণি বড়ঠাকুর ও অন্যান্য বড় বড় লোকদিগকে ডাকাইয়া আনাইলেন এবং ব্রাহ্মণও আনাইলেন। রাজা তাঁহাদের সকলকে বলিলেন, "রত্নমাণিক্যের মৃত্যু হইয়াছে এখন তাঁহাকে দাহ করিবার ব্যবস্থা কর।" তারপর গোমতী নদীতীরে মুক্তিঘাটে রত্নমাণিক্যের জন্য চিতা প্রস্তুত করাইয়া দিলেন।

রাজা রত্নমাণিক্যের মৃতদেহ আনিবার জন্য যুবরাজ, চন্দ্রমণি বড়ঠাকুর, অন্যান্য বড়লোক এবং ব্রাহ্মণ-পণ্ডিতগণকে পাঠাইলেন। তাহারা গিয়া রত্নমাণিক্যের মৃতদেহ দেখিয়া অনেক কান্নাকাটি করিলেন। যুবরাজ রত্নমাণিক্যের মৃতদেহ জড়াইয়া ধরিয়া অনেক কাঁদিলেন। চন্দ্রমণি ঠাকুরও রত্নমাণিক্যের শবের পায়ে পড়িয়া "আজ আমার পিতৃ বিয়োগ হইয়াছে" বলিয়া কাঁদিলেন। এইরূপে যুবরাজ ও চন্দ্রমণি ঠাকুর বিলাপ করিয়া কান্নাকাটি করিলেন।

তখন রত্নমাণিক্যের পত্নীগণ বলিলেন, "এখন তোমরা অস্থির হইলে লাভ কি? তোমাদের অদৃষ্টে যাহা ছিল তাহা হইয়াছে এখন আমাদের সদ্‌গতি যাহাতে হয় তাহার উপায় চিন্তা কর।" তারপর সকলে প্রস্তুত হইয়া রত্নমাণিক্যের শব খাটে তুলিয়া লইলেন। সেই খাটে রত্নমাণিক্যের মহিষী বসিয়া শবের উপরে চামর দোলাইতে লাগিলেন। মৃত রাজার

অন্যান্য পত্নীগণকে ভিন্ন ভিন্ন দোলায় উঠাইয়া শবের দুই দিকে লইয়া যাওয়া হইল। তাহারা দোলায় উঠিয়া ঈশ্বরের নাম গান করিতেছিলেন এবং আধুলি, সিকি, আনি, দুআনি এবং পয়সা বিলাইতেছিলেন এবং খৈ, ফুল ইত্যাদি ছিটাইয়া দিতেছিলেন। শবের সম্মুখে ব্রাহ্মণগণ শঙ্খ-ঘণ্টা বাজাইয়া যাইতেছিল। বাদ্যকরেরা নানা বাদ্য বাজাইতে বাজাইতে যাইতেছিল হাতী-ঘোড়া ও সঙ্গে গিয়াছিল। যুবরাজ প্রভৃতি তাঁহাদের লোকেরা খালি-পায়ে মৃতের সঙ্গে কাঁদিতে কাঁদিতে যাইতেছিলেন। রত্নমাণিক্যকে বধ করা হইয়াছে শুনিয়া নগরের সকল স্ত্রী পুরুষেরা ব্যস্ত সমস্ত হইয়া কাঁদিতে কাঁদিতে শবের সঙ্গে চিতার জায়গায় যাইতেছিল। শবের সঙ্গে যুবরাজ প্রভৃতি যে সমস্ত বড় বড় লোক গিয়াছিলেন তাহারাও একস্বরে কাঁদিতে কাঁদিতে যাইতেছিলেন। যাহারা ঘরে রহিল তাহারাও কাঁদিতেছিল। মহেন্দ্র মাণিক্য রাজা ও রত্নমাণিক্যের শব দাহ করিতে লইয়া যাওয়ার সময়ে ক্রন্দন করিয়া রাজবাড়ীর ভিতরে চলিয়া গেলেন সেই দিন উদয়পুর নগরে ক্রন্দনের ঢেউ বহিয়া গেল।

রত্নমাণিক্যকে দাহ করিতে নেওয়া হইলে পরে রত্নমাণিক্যের বিমাতা চন্দ্রমণি ঠাকুরের মা কান্নাকাটি করিয়া 'ইহজন্মের মত রত্নমাণিক্য পুত্রের মুখ দেখিয়া আসি' বলিয়া চিতার নিকট উপস্থিত হইলেন। তিনি রত্নমাণিক্যের শব জড়াইয়া ধরিয়া বলিতে লাগিলেন, "আমার স্বামী রামমাণিক্য রাজা আমাকে যেরূপ প্রতিপালন করিয়াছিলেন তুমিও সেইরূপে আমাকে প্রতিপালন করিয়াছ; আমার পুত্র চন্দ্রমণি যেরূপ আমার সেবা করিয়াছে তুমিও সেইরূপ করিয়াছ" এই কথা বলিয়া বিলাপ করিয়া ক্রন্দন করিতে লাগিলেন। রত্নমাণিক্যের পত্নীগণ একে একে তাহাদের শাশুড়ীকে প্রণাম করিলেন। শাশুড়ী ও বধূগণকে জড়াইয়া ধরিয়া কাঁদিয়া বলিলেন, "তোমরা ভাগ্যবতী, স্বামীর সঙ্গে যাও।" তারপর যুবরাজ ও চন্দ্রমণি ঠাকুর তাঁহাদের মাকে প্রবোধ দিয়া বাড়িতে পাঠাইয়া দিলেন।

সেই সময়ে মহেন্দ্র মাণিক্য রাজা এক হাজার টাকার রূপার আধুলি, সিকি,

দুআনি, আনি ও আধআনি লোক দিয়া সেখানে পাঠাইয়া দিলেন। রত্নমাণিক্যের শবটিকে স্নান করান হইল ; তাঁহার পত্নীগণও স্নান করিলেন। তাহারা রাজার দেওয়া ঐ অর্থ ও নিজেদের গায়ের অলঙ্কার ব্রাহ্মণদিগকে বিতরণ করিলেন। পরে ব্রাহ্মণেরা নিয়মিতরূপে ঐ শব দাহ করাইল। চন্দ্রমণি ঠাকুর ধড়া লইলেন। তারপর সৎকার শেষ করিয়া যুবরাজ ও চন্দ্রমণি বড়ঠাকুর মৃতের অস্থি লইয়া ক্রন্দন করিয়া বাড়িতে ফিরিলেন। অন্যান্য মান্যগণ্য লোকেরা ও নগরের সকল লোকজন ক্রন্দন করিয়া নিজ নিজ বাড়িতে ফিরিয়া আসিলেন। পরে রাজা রত্নমাণিক্যের চিতার উপরে ইটের মঠ তৈবী করাইয়া দিলেন। পূর্ব্বের রাজাদিগকে ও ঐ মুক্তিঘাটে দাহ করা হইত এবং তাঁহাদের চিতার উপরে ইটের তৈরী মঠ দেওয়া আছে। দশদিন গত হইলে চন্দ্রমণি ঠাকুর রত্নমাণিক্যের পিণ্ড দিলেন।

একমাস গত হইলে রাজা রত্নমাণিক্যের বৃষোৎসর্গ শ্রাদ্ধ করাইলেন ; দান-দক্ষিণা ও বিস্তব করিলেন। পরে রাজবংশীয় হরিধন ঠাকুরের পুত্রকে পাঠাইয়া এক হাজার টাকা ব্যয় করিয়া রত্নমাণিক্যের অস্থি গঙ্গায় বিসর্জন করাইলেন। এক বৎসর অতীত হইলে এক হাজার টাকা ব্যয় করিয়া গয়া তীর্থে রত্নমাণিক্যের পিণ্ড দেওয়াইলেন। পরে মহেন্দ্র মাণিক্য রত্নমাণিক্যকে বধ করার জন্য ডম্বরু তীর্থে স্নান করিলেন এবং ব্রাহ্মণদিগকে অনেক করিয়া দান-দক্ষিণা করিলেন ; এবং জগন্নাথ দেবের উদ্দেশ্যে এক হাজার টাকা ব্যয় করিয়া ভোগ দেওয়াইলেন।

# দ্বাত্রিংশ অধ্যায়

## মামুদ ছফির বিদায়

এদিকে মহেন্দ্র মাণিক্য রাজা ঐ পোড়া ঘরগুলি হইতে সোনা-রূপা ও অন্যান্য জিনিস যাহা সম্ভব লইলেন। তালাস করিয়া রাজা পঁচিশ লক্ষ টাকার সোনা ও রূপা উভয়ে মিলিয়া পাইলেন। রাজা মামুদ ছফিকে দিলেন দশ হাজার টাকা ও দুইটি হাতী। মামুদ ছফির ছেলেকে দিলেন এক হাজার টাকা ও একটি হাতী এবং মীর মুরাদের জন্য পাঁচ হাজার টাকা দিলেন। ঐ টাকা ও জিনিস দিয়া মামুদ ছফিকে বিদায় দিলেন। যুবরাজ ও মামুদ ছফিকে দশ হাজার টাকা দিলেন। তারপর রাজা বাংলা দেশ হইতে নূতন নিযুক্ত লোকদিগের মধ্যে কিছু সংখ্যক চাকরিতে রাখিয়া অবশিষ্টদের বেতনের টাকা দিয়া বিদায় দিলেন।

## ত্রয়স্ত্রিংশ অধ্যায়

### রংপুরে রাজসভায় মহেন্দ্র মাণিক্যের দূত

তারপর শ্রাবণ মাসের দশদিন গত হইলে পূর্ব্বের নিয়মে আমাদিগকে ত্রিপুরার রাজদরবারে সংবর্দ্ধনা করা হইল। পূর্ব্বের নিয়মে জিজ্ঞাসাবাদ করিয়া ফুলচন্দন দিয়া আমাদিগকে আমাদের বাসায় পাঠাইয়া দেওয়া হইল। পূর্ব্বের নিয়মে আমাদের খাওয়াদাওয়ার জিনিসপত্রও দেওয়া হইল। পরে মাঘ মাসের সাতদিন গত হইলে পূর্ব্বের মত দরবার করিয়া আমাদিগকে বিদায় দেওয়া হইল। আমাদের প্রত্যেককে দিলেন আতলঞ্চের জামা, সোনালী কাজ করা জিবা এবং রুপার ঝালর দেওয়া পটুকা। আমাদের দুইজনকে ও আমাদের পাইকদিগকে একত্রে দিলেন একশত টাকা।

রাজা ত্রিপুরার দূত অরিভীম নারাণকে পত্র ও উপঢৌকন দিয়া আমাদের সঙ্গে পাঠাইয়া দিলেন। অরিভীম নারাণের সঙ্গে আমরা ১৬৩৫ শকাব্দের ভাদ্র মাসের তেরদিন গত হইলে রংপুরে পৌঁছিলাম। স্বর্গদেবের আদেশে বড়বড়ুয়া দিখৌ নদীর অপর পাড়ে জানখানায় একটি বাসা করাইয়া দিলেন এবং সেই বাসায় অরিভীম নারাণ থাকিতে লাগিলেন। তাহার খাওয়াদাওয়ার আয়োজন পূর্ব্বের নিয়মে দেওয়া হইল।

পরে কার্ত্তিক মাসের বারদিন গত হইলে সপ্তমী তিথিতে শেষ বেলায় পূর্ব্বের নিয়মে বড়বড়ুয়া নিজ দরবারে সংবর্দ্ধনা করার জন্য অরিভীমকে আনাইলেন। ত্রিপুরার সেই দূতও পূর্ব্বের দূতগণের ন্যায় বড়বড়ুয়ার ঘরে বসিলেন। তখন বড়বড়ুয়া প্রশ্ন করিলেন, "অরিভীম নারাণ, তুমি যখন

রওনা হও তখন তোমার রাজা মহেন্দ্র মাণিক্য কুশলে ছিলেন ত ? অরিভীম বলিলেন, "স্বর্গদেব, আমি যখন রওনা হই তখন আমাদের রাজা কুশলে ছিলেন।" বড়বড়ুয়া বলিলেন "তোমাদের রাজা কুশলে থাকুন আমারও ইহাই ইচ্ছা।" ত্রিপুরার দূত তখন পত্র দিলেন, মজুমদার সেই পত্র লইয়া পড়িতে লাগিলেন।

ঐ পত্রে লেখা ছিল ঃ—

স্বস্তি বিবিধ-গুণচয়-সমুদ্যোতিত-কলেবর-নানাদান প্রমোদীকৃত মার্গাগণন -প্রতাপ-তপন-বিগলিত-রিপু-নিকরান্ধকার-শ্রীযুত-স্বরত-সিংহ বড়ুয়া-বিমল-শীলেষু। প্রেমসম্পাদকো লেখঃ। বৃত্তান্ত এষঃ। শ্রীবত্নকন্দলী শ্রীঅর্জ্জুন বৈরাগি-প্রমুখাৎ ত্বদীয়াং সর্ব্বাং বৃত্তিং বিজ্ঞায পবমানন্দযুতোহহম্। শ্রীযুতোরিভীম নারায়ণ-প্রণিধিরপি সর্ব্বমাবেদযিষ্যতীতি। পত্রসন্দেশার্থ-মীষদ্বস্তু প্রহীয়তে, তদ্গ্রাহ্যম্। কিম্বহুনা, বাচনিকং তাবেব কথযিষ্যতঃ। বেদরামর্তু-শীতাংশুগণিতে শকবৎসরে। মার্গ শুক্ল দ্বিতীয়াং পত্রী চৈষা প্রহীয়তে॥

তারপর বড়বড়ুয়া বলিলেন, "অরিভীম নারাণ, রাজা মহেন্দ্র মাণিক্যের পত্রে যাহা লেখা আছে তাহা শোনা গেল। তিনি মুখে কি কথা বলিয়া দিয়াছেন ?" দূত বলিলেন, "স্বর্গদেব, পত্রে যাহা লেখা আছে, মুখেও তাহাই বলিয়া দিয়াছেন।" পরে পূর্ব্বের নিয়মে ঐ দূতকে ফুল চন্দন, ও পান-সুপারি দেওয়া হইল। তখন বড়বড়ুয়া বলিলেন, "অরিভীম নারাণ, এখন বাসায় গিয়া বিশ্রাম কর, যদি তোমার ভাগ্যে থাকে তবে স্বর্গমহারাজের সাক্ষাৎ পাইবা।" তারপর ত্রিপুরার দূতকে পূর্ব্বের মত বাসায় লইয়া আসা হইল। পরে বড়বড়ুয়া মাসিক ও রোজ হিসাবে দ্বিগুণ করিয়া ঐ দূতের খাওয়াদাওয়ার ব্যবস্থা করিয়া দিলেন। পৌষ মাসের চব্বিশদিন গত হইলে পূর্ব্বের মত সভা করিয়া মহারাজ ত্রিপুরার দূতকে দরবারে সংবর্দ্ধনা করিবার জন্য আনাইলেন। দরজার সম্মুখ হইতে রত্নকন্দলীকে আনাইয়া মহারাজ জিজ্ঞাসা করিলেন, "দূতের নাম কি ? দূতের বংশ কি ? সে যে

রাজার দূত সেই রাজার নাম কি ?" রত্নকন্দলী বলিলেন, "দূতের নাম অরিভীম নারাণ, জাতিতে ত্রিপুরা, যে রাজার দূত তিনি রত্নমাণিক্যের কনিষ্ঠ ভাই, নাম মহেন্দ্র মাণিক্য ।"

পরে ঐ দূতকে নিয়া পূর্ব্বের নিয়মে বড়চরার বিশিষ্ট জায়গায় বসান হইল। উপঢৌকনগুলি শরার উপরে রাখা হইল। তখন বড়বড়ুয়া পরিচয় দিয়া বলিলেন, "স্বর্গদেব, রত্নমাণিক্য লোকান্তরিত হওয়ায় রাজা মহেন্দ্র মাণিক্য স্বর্গদেবের সদিচ্ছা কামনা করিয়া পত্র ও উপঢৌকন সঙ্গে দিয়া অরিভীম নারাণকে মহারাজের নিকট পাঠাইয়াছেন। সেই দূত ও মহারাজের চরণে প্রণাম করিতেছে।" তখন অরিভীম নারাণ প্রণাম করিলেন। রত্নকন্দলী পত্র নিয়া মজুমদারের হাতে দিলেন। মজুমদার পত্রখানি পাঠ করিলেন। পরে বড়পাত্র গোঁহাই জিজ্ঞাসা করিলেন, "অরিভীম নারাণ, স্বর্গমহারাজ তোমাকে জিজ্ঞাসা করিতেছেন, তুমি যখন আস তখন মহেন্দ্র মাণিক্য রাজা কুশলে ছিলেন ত ?" দূত উত্তর করিলেন, "স্বর্গদেব, আমি যখন এখানে রওনা হই তখন তিনি কুশলে ছিলেন।" পরে বড়পাত্র বলিলেন, "অরিভীম নারাণ, স্বর্গমহারাজ বলিতেছেন যে মহেন্দ্র মাণিক্য রাজা তাঁহার রাজ্য লইয়া কুশলে থাকিবেন ইহাই তিনি কামনা করেন।"

পত্রে লেখা ছিল ঃ—

স্বস্তি প্রবল বলাহকনিকায় প্রতিকাশ গণ্ডস্থল-বিগল বিগলদ্দানবারি ধারা পরিতাপিত ভূমণ্ডল দন্তাবল পটল সমুদয় প্রলয় [illegible] গন্ধর্ব্বগণখুরক্ষুণ্ণ ক্ষৌণীতলোচ্চালিত ধূলিপটল [illegible] মার্ত্তণ্ডমণ্ডল তিরস্কার [illegible] বিবিধ [illegible] চিত্রিত বিহার [illegible] সমুল্লাসিত চামীকর [illegible] [illegible] সমর [illegible] [illegible] [illegible] পরি [illegible]

ত্রিভুবন-বিবর-বিলরেষু। কনক করি-তুরঙ্গমাত্তকেশিথ-বিবিধ-বিধিবোধিত-বিতরণ-কৃতার্থী-কৃতার্থীসার্থ-গীয়মান-যশঃপ্রকাশী-কৃতাশামণ্ডলেষু, শ্রীশ্রীমৎ-স্বর্গদেব-রুদ্রসিংহ মহারাজ-পরম-পবিত্র চরিত্রেষু। শ্রীশ্রীযুত মহেন্দ্র মাণিক্য-দেবস্য সবিনয়-নতিততি-সম্পাদয়িত্রী পত্রী বিজ্ঞপ্তয়তে। শ্রীমদ্ভবদসুদিনো-পচীয়মান-ভবামব্যাকৃত-সঙ্কীর্ণঃ সময়োচিত-নিজ ভাবুক-ভাষিতোহহম্। আবয়োঃ শ্রীপরমেশ্বরেণ কিং ন দত্তম্, তথাপি পত্রসন্দেশার্থমাবয়োঃ প্রেষ্যতে শ্রীমদ্ভবৎ-প্রণিধিদ্বারা যদীয়মঙ্গল প্রকাশাৎ সুহৃদভিনন্দকৈঃ ভবাদৃশৈর্ব্বয়মা-নন্দপাত্রী করিষ্যামহে। অলমতিবিস্তরেণ গিরাম্। শ্রীযুত রত্নকন্দলী শ্রীযুতার্জ্জুন বৈরাগি-প্রমুখাৎ সর্ব্বং বিজ্ঞাতব্যমিতি। বেদাগ্নিরস-শুভ্রাংশু-গণিতে শকহায়নে। মার্গ শুক্ল দ্বিতীয়ায়াং পত্রী চৈষা প্রদীয়তে। যুধি-ষ্ঠিরস্য সম্রাজো বিরাট-দ্রুপদাবপি। দূরস্থৌ সময়ে তৌচ সৌহার্দ্দাঙ্কিত-কারিণৌ। অপরঞ্চ—কৈলাসেশ্বর-কুন্দ-কম্বু-করকা-কর্পূর-হারস্মিতা। জ্যোৎস্নাধারণ-রাজহংস-কুমুদ-ক্ষীরোদনীর-দ্যুতিঃ। কীর্ত্তিস্তে সুরসুন্দরীমুখ-বিধু-জ্যোৎস্নাবলীবাড়িতো। মুদ্রামাতনুতে সুরেন্দ্র-নয়ন-স্তোমাম্বু জানা-মিরম্। তারপর বড়পাত্র বলিলেন, "অদ্বিতীম নারাণ, স্বর্গ মহারাজ [illegible] যে মহেন্দ্র মাণিক্য রাজা পত্রে যাহা লিখিয়া পাঠাইয়াছেন তাহা শোনা গেল, এখন মুখে কি বলিয়া দিয়াছেন তাহা বল।" তখন ত্রিপুরার দূত উত্তর করিলেন, "স্বর্গদেব, পত্রে যাহা লেখা আছে মুখেও তাহাই বলিয়া দিয়াছেন।" বড়পাত্র বলিলেন; "অদ্বিতীম নারাণ, স্বর্গমহা-রাজ বলিতেছেন যে এখন তুমি বাসায় গিয়া বিশ্রাম কর। মহেন্দ্র মাণিক্য পত্রে যাহা লিখিয়া পাঠাইয়াছেন তাহার উত্তর তোমার যাওয়ার সময়ে দেওয়া হইবে।" পরে সেই দূত পূর্ব্বের নিয়মমত বাসায় ফিরিয়া আসিলেন।

১৬৩৪ শকাব্দের চৈত্র মাসের একুশ দিন গত হইলে পর ত্রিপুরার দূতেরা পুনর্ব্বার বিদায় লইবার জন্য দরবারে আসিয়া বিদায় প্রার্থী হইল। তখন বড়পাত্র সেইরূপই বলিলেন, "অদ্বিতীম নারাণ, স্বর্গ মহারাজ [illegible]

[illegible] মহেন্দ্র মাণিক্যের [illegible]

স্বর্গ মহারাজের পত্রে দেওয়া আছে। স্বর্গ মহারাজ মহেন্দ্র মাণিক্য রাজাকে জানাইতে বলিতেছেন যে স্বর্গ মহাবাজের সঙ্গে ত্রিপুরা রাজার যে মিলন-সম্পর্ক স্থাপিত হইয়াছে তাহা সকল লোকে জানাজানি হইয়াছে। এই সম্পর্কের খর্ব্বতা যাহাতে না ঘটে মহেন্দ্র মাণিক্য রাজা যেন সেই দিকে লক্ষ্য রাখেন। মহেন্দ্র মাণিক্য যুধিষ্ঠিরাদি নৃপতি সকলের তুলনা দিয়া যে পত্র লিখিয়াছেন তাহার মর্য্যাদা রক্ষা করিয়া কার্য্যকালে তিনি যেন স্বর্গ মহারাজের পক্ষে থাকেন।" পরে আবার বড়পাত্র গোঁহাই বলিলেন, "অরিভীম নারাণ, তুমি আজ বাসায় গিয়া বিশ্রাম কর, অন্য দিন নিজ দেশে যাইও।" তারপর অরিভীম পূর্ব্বের মত নিজ বাসায় ফিবিয়া আসিলেন।

## চতুস্ত্রিংশ অধ্যায়

### মহেন্দ্র মাণিক্যের নিকট দূতযোগে পত্র ও উপঢৌকন প্রেরণ

চৈত্র মাসের সাতাইশ দিন গত হইলে বড়বড়ুয়া ত্রিপুরার দূতকে বিদায় দিলেন। সেই সময়ে বড়বড়ুয়া বলিলেন, "অরিভীম নারাণ, তোমাকে স্বর্গদেব মহারাজা বিদায় দিয়াছেন, আজ আমিও বিদায় দিলাম। স্বর্গ মহারাজের সঙ্গে মহেন্দ্র মাণিক্যের যে প্রীতিকর সম্পর্কটি হইয়াছে তাহা যেন ক্ষুণ্ণ না হয় সে চেষ্টা করিও।" তারপব অরিভীমকে ফুলচন্দন দিয়া বলিলেন, "আজ বাসায় গিয়া বিশ্রাম কর, অন্যদিন নিজ দেশে রওনা হইও।" ত্রিপুরার দূত পূর্ব্বের মত বাসায় চলিয়া আসিলেন। স্বর্গদেবতা ত্রিপুরার দূতকে নিম্নলিখিত জিনিসগুলি দিয়াছিলেন—সোনার লঠা কানফুল একজোড়া, চিকণ আতলশের জামা একটি, রূপালী পটুকা একটি, রঙ্গিন পাগড়ি একটি, ফুল তোলা বড়কাপড় একটি, আতলশের ইজার একটি এবং টাকা ৬০। চারিজন দৈত্যসিংহকে দিলেন—মজা জামা চারিটি, রঙ্গিন পাগড়ি চারিটি, এক ভাঁজের বড়কাপড় চারিটি, গন্ধীয়া-ঘরীয়া পটুকা চারিটি এবং চেঁকেরী চরার ইজার চারিটি। ইহাদের প্রত্যেককে ত্রিশ টাকা করিয়া দিলেন এবং একজন চাকরকে ছয় টাকা দিলেম।

স্বর্গ মহারাজা মহেন্দ্র মাণিক্যের নিকট যে পত্র দিয়াছিলেন তাহাতে লেখা ছিল :—

স্বস্তি শ্রীশ্রীমদ্গৌরীনাথ-চরণারবিন্দ-দ্বন্দ্ব-মকরন্দ সন্দোহ-পানানন্দিত-চিত্ত-মধুব্রত, বিবিধ-গুণোপার্জিতকীর্ত্তি-শুভাংশু-কিরণ-জোৎস্না-ধবলীকৃতা-

শেষ-ধরা-মণ্ডল নিজতেজস্তোম-খর্ব্বীকৃতারিত। প্রচয়োত্তুঙ্গ-তুরঙ্গ-বারণ-চমূনিচয়-বিস্ফারিত-গুণগরিমাগ্রগণ্য-গণনীয়বর, নিখিল-শাস্ত্রব্যা-শোদ্দীপ্ত-বাগজাল-পণ্ডিত-ব্যাপ্ত-গোষ্ঠ্যবচিত-মহেন্দ্রধাম, অশেষদানোদ্ধত-রব-স্তবস্তুত-কর্ণাবদাত-যশঃপটলেষু, শ্রীশ্রীমহেন্দ্র মাণিক্য-মহারাজ-মহোগ্র-প্রতাপেষু। সম্মোদ-সম্পাদয়িত্রী পত্রী বিরাজতে। সমিহ শ্রীমতাং প্রীতি-পাত্রীভূতানাং ভবাদৃশামনিশং কুশলমীহে। ভবতাং শ্রীযুতারিভীম নারায়ণ দ্বারা ত্বদীয়ানন্দ-প্রকাশাৎ ভবদ্বিজ্ঞাপ্তিমবগম্য সাহ্লাদিতঃ। প্রমোদার্হৈর্ভবাদৃশৈঃ সৌহার্দ-য়াহ্লাদজনকং মাদৃশাস্মনঃ প্রোল্লসতি। হরগৌরী-পদাম্বুজ-মধুব্রতয়ো-রাবযোঃ কিমলভ্যং তথাপি কালানুসারতো মদমুষ্ঠেয়ে ভবিতব্যে ভবদ্ভির্বি-ভাবনীয়ম্। শ্রীযুত-রত্নকন্দলী শ্রীযুত অর্জ্জুন দাস-মুখাদবশেষিতং বোদ্ধব্যম্। কিম্বহুনা, বাচাং পল্লবিতেন। বাণাগ্নি-স্কন্দবক্ত্রেন্দু-সম্মিতেশক-বৎসরে। নবম্যাং চৈত্রিকে কৃষ্ণে লিখিতা পত্রিকা শুভা। লক্ষযোজনতঃ সূর্য্যো ভূমৌ তিষ্ঠতি পঙ্কজম্। দ্বয়োঃ সৌহার্দ্দসম্বন্ধাৎ সময়ে হিতকারিনৌ ১৬৩৫ শক, মাস চৈত্র। উপঢৌনের জায় যথা ঃ— নরা কাপড় একখানা, বুটিদার রঘুনাথাণী একখানা, কতিপা একটি, খর্গ দুই জোড়, জাঁতি দুইটি, পকরা কাটারি চারিখানা।

বড়বড়ুয়া মহেন্দ্র মাণিক্যকে যে পত্র দিলেন তাহাতে লেখা ছিল ঃ—

স্বস্তি শ্রীমৎ ইষ্টদেব-চরণ-সরোরুহ-সেবনার্জ্জন-জনিত-নিজ-যশোরাশি-হংসী-বিকাশিতাশামণ্ডল. সারাসার-বিচার-চাতুরী-বিরাজমান-রাজপদবী-সমাশ্রিতোদার-চরিত-মহারাজাধিরাজ-শ্রীশ্রীমহেন্দ্র মাণিক্যেষু। অরি-করি-সম্মর্দ্দন-পঞ্চানন-প্রতিম-শ্রীযুত-সুরত সিংহ-বৃহদ্বরুয়া-নামধেয়স্য সপ্রেম-বিজ্ঞাপন-পত্রী উদস্তস্থেয়ম্। শ্রীমদরিভীমনারায়ণ-বৈবধিক-বদনাম্ভবদ্-বিষয়কমখিল-প্রবর্ত্তন-মাকলয্যাহমাপ্যায়িতঃ। পত্রসন্দেশার্থমনা-গর্থঃ প্রস্থাপ্যতে, তদা দাতব্যম্। কিমধিকং বচসাং পল্লবিতেন স এব নিখিলং নিগদিষ্যতি। বাণ-বহ্ন্যর্ত্তু-শুভ্রাংশু-গণিতে শক-হায়নে। চৈত্রস্ত শ্যাম-পঞ্চম্যাং পত্রমেতৎ প্রহীয়তে। শ্রীরত্নকন্দলী শ্রীযুতার্জ্জুন-দাস-বার্ত্তাবহাবপি

সমস্তমাবেদয়িষ্যত ইতি। উপঢৌকনের জাব যথা ঃ— নরা কাপড় একখানা, শুক্ল চামর একটি। বড়বড়ুয়া ত্রিপুরার দূত অরিভীম নারাণকে যে পুরস্কার দিলেন তাহার জাব যথা ঃ— সুতী জামা একটি, আঁচলে ফুল-তোলা বড়কাপড় একজোড়, সুতী পটুকা একটি, রঙ্গিন পাগড়ি একটি এবং আতলস্কের ইজার একটি।

পরে স্বর্গদেব মহারাজের সঙ্গে সোনারী নদীর পাড়ের অস্থায়ী আবাসস্থানে ত্রিপুরার দূত ও গেলেন। সেখানে স্বর্গ মহারাজ তর্কবাগীশকে জিজ্ঞাসা করিয়া অরিভীমকে দুইশত টাকা এবং সোনার তাবেরবালা একজোড় দিয়া ১৬৩৬ শকাব্দের বৈশাখ মাসের দুই দিন গত হইলে আমাদের সঙ্গে তাহাকে ত্রিপুরায় পাঠাইয়া দিলেন। আমরা ত্রিপুরায় পৌঁছিবার পূর্ব্বেই মহেন্দ্র মাণিক্য রাজা হইয়া এক বৎসর দুইমাস কাল রাজত্ব করার পর গ্রহণী রোগে আক্রান্ত হইয়া মারা গিয়াছিলেন। মহেন্দ্র মাণিক্যের পর দুর্জয় সিংহ যুবরাজ ত্রিপুরার রাজা হইয়া ধর্ম্ম মাণিক্য নাম গ্রহণ করিলেন। এদিকে ত্রিপুরার ঐ দূতের সঙ্গে আমরা পৌষ মাসের চব্বিশ দিন গত হইলে ত্রিপুরা রাজার নগরে পৌঁছিলাম। ধর্ম্মমাণিক্য রাজা পূর্বের নিয়মে আমাদিগের থাকিবার ও খাওয়ার ব্যবস্থা করিয়া দিলেন।

## পঞ্চত্রিংশ অধ্যায়

### ধর্ম্ম মাণিক্য আমাদিগকে বিদায় দিলেন

১৬৩৭ শকাব্দের জ্যৈষ্ঠ মাসের দুইদিন গত হইলে ধর্মমাণিক্য রাজা আমাদিগকে দরবারে সংবর্দ্ধনা করিযা এবং পূর্বের নিয়মে সম্ভাষণ করিয়া বাসায় পাঠাইয়া দিলেন। পরে জ্যৈষ্ঠ মাসের কুড়িদিন গত হইলে আমাদিগকে বিদায় দিলেন। ধর্ম্মমাণিক্য রাজা আর কোনও দূত পাঠাইলেন না। আমাদের হাতে তাঁহার পত্র ও উপঢৌকন দিয়া দিলেন।

ঐ পত্রে লেখা ছিল ঃ—

স্বস্তি শ্রীমদ্ভবানী-পদ-পঙ্কজ ধূলিপটল-রঞ্জিত-মনোমত্ত-মধুব্রতানবরত-বিশ্রাবণ-দূরীকৃত-দুর্গত-দারিদ্র, কর-কলিত-নিস্ত্রিংশধারা-জর্জ্জরীকৃতাশেষ-রিপুকুল, নয়বিনয়-নৈপুণ্য-বশীকৃতাশেষ-দ্বিজ-সজ্জন, কর্পূর-পাণ্ডুর-যশঃপুর-পরিপূরিত-সমস্তাশামণ্ডল, বিবিধগুণ সম্পন্ন-জন-মণ্ডিত-নিজাবাসস্থল, সকল-শাস্ত্র-বিশারদ-বুধমণ্ডলী-পরিমণ্ডিত গোষ্ঠিকেষু। শ্রীশ্রীযুত-রুদ্রসিংহ-মহারাজাধিরাজ-মহামহোগ্র প্রতাপেষু। প্রবৃত্তি-নিবেদয়িত্রী পত্রীয়মুজ্জৃম্ভতে, শ্রীমতাং প্রেমধানী-ভূতাণাং ভবিকমিহামহেতরাম্। ভবদৃশাং পত্রীমবগম্য শ্রীযুত-রত্নকন্দলী শ্রীযুত অর্জ্জুনদাস-মুখাদ্ ভবদীয়-সন্তোষঞ্চ শ্রুত্বা বয়মাপ্যায়িতাঃ। শ্রীদুর্গাচরণ-পঙ্কজ-ভৃঙ্গয়োরাবয়োঃ কিমপি দুর্লভমাস্তি। তথাপি সম্প্রবশান্মদহৃষ্টেয়ে ভবিতব্যে ভবদ্ভির্যদুচিতং বিধেয়ম্। অবশেষ-বৃত্তান্তঃ শ্রীযুত রত্নকন্দলী শ্রীযুতার্জ্জুনদাস দ্বারা বোদ্ধব্যঃ। কিম্বহুনাং বচসাং

পল্লবিতেন। তৎপ্রেম যৎ পরা-ভেত্তমনির্ব্বাচ্যমিয়ত্তয়া। অদূরনুরয়োস্তূল্যাং বর্দ্ধমানমভঙ্গুরম্। সপ্ত-রামর্ত্তু-শীতাংশু প্রমিতে শক বৎসরে। জৈষ্ঠস্য কৃষ্ণপঞ্চম্যাং লিখিতেয়ঞ্চ পত্রিকা। পত্রসন্দেশার্থং কিমপি প্রেষ্যতে, যথা-বিহিতং কার্য্যমিতি। উপঢৌকনের ফিরিস্তি যথা ঃ—বাপ্তা দুই থান, আত-লঞ্চ এক থান, ছিট কাপড় দুই থান। এই সকল জিনিসগুলি ধর্ম্ম মাণিক্য স্বর্গদেব মহারাজের জন্য দিয়াছিলেন।

ধর্ম্মমাণিক্য বড়বড়ুয়াকে যে পত্র দিয়াছিলেন তাহাতে লেখা ছিল—

স্বস্তি শ্রীমন্নন্দ-নন্দন-পাথোরুহ-রেণু-পিশঙ্গিতান্তঃ-করণ-মধুব্রত, নয়-বিনয়-সদ্বিদ্যালৌল্য বশীকৃতাশেষ-রাষ্ট্রমণ্ডল শ্রীযুত-সুবথসিংহ বৃহদ্বরুয়া নামধেয় মহাশয় পবিত্র চরিত্রেষু। সৌহার্দ্দ বিজ্ঞাপন পত্রীয়ং বিরাজতে। ভবতাং ভাবুক-বার্ত্তামবগম্য পত্রীং প্রাপ্য চ বয়মাপ্যায়িতাঃ। অস্মদীয় বৃত্তান্তং শ্রীযুত রত্নকন্দলী শ্রীযুতার্জ্জুনদাসৌ নিগদিষ্যতঃ। কিং বহুনা বচসা পল্লবিতেন। অব্ধি-বহ্নি রসক্ষাভি-গুণিতে শক বৎসরে। জৈষ্ঠস্য কৃষ্ণপঞ্চম্যাং লিখিতা পত্রিকা শুভা। পত্রসন্দেশার্থং কিমপি প্রেষ্যতে, তদা দাতব্যমিতি। ধর্ম্ম মাণিক্য বড়বড়ুয়ার জন্য যে উপঢৌকন দিলেন তাহার জায় যথা ঃ— অরংজেবী এক থান।

ত্রিপুরার রাজা ঐ পত্র ও উপঢৌকন আমাদের হাতে দিয়া বলিলেন, "তোমরা মহারাজের নিকট বলিও যে পূর্ব্বে কখনও তাঁহার সঙ্গে আমাদের কোনও প্রীতি বা অপ্রীতি কিছুই ছিল না। রত্ন মাণিক্য রাজার সঙ্গে প্রীতি সম্পর্ক স্থাপিত হওয়ার পর হইতে আমাদের মধ্যে উহা চলিয়া আসিতেছে। আমাদের মধ্যে এই প্রীতি যাহাতে হ্রাস না হয় সেই দিকে তিনি যেন লক্ষ রাখেন। দূত আসাযাওয়া করিলে প্রীতি থাকিবে আর না আসাযাওয়া করিলে থাকিবে না এরূপ যেন না হয়। আমরা সর্ব্বদা স্বর্গদেব মহারাজের প্রীতিপথে আছি। তাঁহার বা আমাদের বিশেষ কোনও কার্য্য উপস্থিত হইলে উভয়ে জানাজানি হইয়া সেমতে কার্য্য করা হইবে।" এই কথা বলিয়া পূর্ব্বের নিয়মে আমাদিগকে টাকা ও কাপড় দিয়া বিদায় দিলেন।

আমরা ত্রিপুরা হইতে রওনা হইয়া আসিয়া ভাদ্র মাসে গড়গাঁও এ পৌছিলাম। পরে সেই পত্র ও উপঢৌকনাদি লইয়া স্বর্গদেব মহারাজের চরণে নিবেদন করিলাম।

## 'ত্রিপুরা দেশর কথা' পুথির নির্ঘণ্ট

